# হোরা-বল্লভঃ।



ইলান্তর্গত বড়বেংতা গ্রামনিবাসি, কলিকাতাস্থ-রাজকীয়
( গবর্ণমেণ্ট ) সংস্কৃত-পাঠশালায়াং জ্যোতিষাদি
শাস্ত্রাধ্যাপক, পাঠকোপাহ্ব—
শ্রীরাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ জ্যোতিস্তীর্থ-
প্রণীতঃ।

৯৬।১ শ্যামবাজার ষ্ট্রীটস্থ বেদাঙ্গচতুষ্পাঠীগ্রন্থকারভবনাৎ
শ্রীঅক্ষয়কুমার পাঠক কর্ত্তৃক
প্রকাশিতঃ।

শক-নরপতেরতীতাব্দাঃ ১৮৩৮।

# HORABALLAV,

## Hindu Astronomical and Astrologecal Calculation Book.

By Pandit Radhaballav Smriti Vyakaran Jyotistirtha.

Lecturer on Astronomy Calcutta Government Sanskrit College and Editor of Lilavati, Vijaganit Kosthi Prodip &c. &c. with his own exhauspive notes, Commentaries &c.

Price 1/-

# হোরা-বল্লভঃ।



ইলান্তর্গত বড়বেংতা গ্রামনিবাসি, কলিকাতাস্থ-রাজকীয়
( গবর্ণমেণ্ট ) সংস্কৃত-পাঠশালায়াং জ্যোতিষাদি
শাস্ত্রাধ্যাপক, পাঠকোপাহ্ব—

**শ্রীরাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ জ্যোতিস্তীর্থ-**
প্রণীতঃ।

৮।১ শ্যামবাজার ষ্ট্রীটস্থ বেদাঙ্গচতুষ্পাঠীগ্রন্থকারভবনাৎ
শ্রীঅক্ষয়কুমার পাঠক কর্তৃক-
প্রকাশিতঃ।

শক-নরপতেরতীতাব্দাঃ ১৮৩৮।

# HORABALLAV,

**Hindu Astronomical and Astrologecal**
**Calculation Book.**

**By Pandit Radhaballav Smriti Vyakaran**
**Jyotistirtha.**

Lecturer on Astronomy, Calcutta Government
Sanskrit College and Editor of Lilavati,
Vijaganit Kosthe Prodip &c &c with
his own exhauspive notes,
Commentaries &c.

Price 1/-

# উৎসর্গ-পত্রম্ ।



মেদিনীপুরান্তর্গত নাড়াজোলাধিপতি-বিদ্যোৎসাহি-ধর্ম্মপরায়ণ
রাজ শ্রীল শ্রীযুক্ত নরেন্দ্রলাল খান মহোদয়ায়
উৎসৃষ্টোঽয়ং গ্রন্থঃ ।

শ্রীবাণীং সদয়াং বিধায় সততং ভক্ত্যাপ্লুতে চেতসি
সারং লব্ধমশেষশাস্ত্র জলধিং নির্ম্মথ্য জ্ঞানামৃতং ।
রম্যং পণ্ডিতমণ্ডলীমসং সমভবৎ খ্যাতং হি যস্যামুনা
দানং হৃৎকলুষাপহং রিপুদৃশাং নেত্রপ্রিয়াণাং জনৈঃ ।

চন্দং দ্বিরেফগণদৈপ রমণীয় কান্তি-
রক্তোৎপল নমদ্ভচ্ছদনীয় চিত্রে ।
যস্য শ্রিয়াঃ স্মরণস্য পদারবিন্দং
কান্তং বিচিন্ত্য সততং পুলকিতং সকম্পম্ ।
বাগ্যাপরান্ রময়তি প্রজনান্ সদা ।
তীর্থাশ্রমান বিমলীকৃত সংসদা যঃ ।
কল্পদ্রুমোঽস্তুদিবসং কিল যাচকে যঃ
শাস্ত্রানুশীলনমনসাং প্রতিপালকো যঃ ॥

নরেন্দ্র বর্য্যঃ স নরেন্দ্রলাল-
খানঃ শ্রিয়া সংযুত ঈশ চিত্তঃ ।
নরেন্দ্র সম্মানিতগুণৈর্যুক্তঃ
সুহৃদ্ভিশ্চিরং জীবতু পুত্র পৌত্রৈঃ ॥

হোরাবল্লভ নামকঃ সুগণকো গ্রন্থঃ সতাং বল্লভঃ
নানা নূতন চাপ জাত নিয়মৈঃ সূক্ষ্মজ্যকাদিভূষা ।
নানা দেশজ সূক্ষ্ম লগ্ন সময়ৈঃ শিক্ষাদিতঃ সংযুতঃ
রাধাবল্লভ শর্ম্মণা চ ভবতে প্রত্তঃ সমং শ্রদ্ধয়া ॥

# সূচীপত্রম্

# শুদ্ধিপত্রম্

| অশুদ্ধিঃ | শুদ্ধিঃ | পৃষ্ঠা | পংক্তি |
|---|---|---|---|
| ভুজজ্যাকা | ভুক্তজ্যাকা | ১০ | ১৪ |
| নতাশ | নতাংশ | ২৬ | ২৪ |
| পূর্ব্বে | পরে | ২৮ | ১২ |
| খরাশুকালঃ | খরাংশুকালঃ | ৩৬ | ২ |
| ২২।৩২ | ২২।৩৩ | ৪০ | ১ |
| স্বক্ষাদিকাৎ | স্বক্ষাদিকাৎ | ৬৮ | ৬ |
| দ্বিনিঘ্ন্যাঃ | দ্বিনিঘ্ন্যঃ | ৭৫ | ১৬ |
| প্রযাতোঃ | প্রযাতো | ৭৬ | ১৩ |
| বর্গেশতৎস্থ | বর্গেশতৎস্থ | ৯৪ | ১২ |
| দুইজনের | দুই গ্রহের | ৯৭ | ১২ |
| তুঙ্গে | তুঙ্গে | ৯৮ | ৪ |
| নষ্টিতোঽংশে | খাঙ্গাদংশে | ৯৮ | ৪ |

# ভূমিকা।

বেদের নির্ম্মল চক্ষুঃস্বরূপ জ্যোতিষশাস্ত্র তিনভাগে বিভক্ত, সিদ্ধান্ত, সংহিতা ও হোরা। বেদাঙ্গ জ্যোতিষে উক্ত হইয়াছে।

সিদ্ধান্ত সংহিতা হোরারূপ স্কন্ধ ত্রয়াত্মকম্।
বেদস্য নির্ম্মলং চক্ষু র্জ্যোতিঃশাস্ত্র মকল্মষম্॥

এস্থলে সিদ্ধান্ত শব্দে সাধারণতঃ গ্রহগণনোপযোগী শাস্ত্রকে বুঝাইয়াছে। সিদ্ধান্তশাস্ত্র তিনভাগে বিভক্ত, সিদ্ধান্ত, তন্ত্র ও করণ। যাহাতে সৃষ্টির আরম্ভ হইতে ইষ্ট দিবস পর্য্যন্ত দিন সমূহ দ্বারা গ্রহগণের গণনার নিয়ম ও গণনার কারণ সন্নিবেশিত আছে তাহার নাম সিদ্ধান্ত। যাহাতে সিদ্ধান্তোক্ত বিষয় সকল সন্নিবিষ্ট, কিন্তু যুগের আদি হইতে ইষ্ট দিবস পর্য্যন্ত দিন সমূহ দ্বারা গ্রহ গণনা হয়, তাহার নাম তন্ত্র। এবং যাহাতে কোন সিদ্ধান্তের নিয়মানুসারে অভিলষিত শকবর্ষ হইতে ইষ্ট দিন পর্য্যন্ত দিনবৃন্দ দ্বারা গ্রহ গণিত হয়, তাহার নাম করণ।

সিদ্ধান্তোদীরিতো হ্যর্থো নিজযুক্ত্যৈব বধ্যতে।
নিখিলো যত্র তৎ তন্ত্রং নিজোপকরণাশ্রিতম্॥
সিদ্ধান্তোক্তৈক দেশাস্তু কেচিদ্ যত্র নিরূপিতাঃ।
তদুক্তং করণং নাম লঘুপায় বিনির্ম্মিতম্॥

যাহাতে তৎ তৎ কালিক গ্রহগণের সঞ্চারাদি দ্বারা সুভিক্ষ দুর্ভিক্ষাদি এবং সকল প্রকার প্রাকৃতিক ও প্রাণিগণের শুভাশুভ ফল নিরূপিত হয়, তাহার নাম সংহিতা। একাধারে ইহাতে প্রাকৃতিক বিজ্ঞান, উদ্ভিদবিদ্যা, প্রাণিবিদ্যা প্রভৃতি বহু বিষয়ের সংযোগ হেতু ইহার নাম সংহিতা হইয়াছে। পশু পক্ষীর স্বরাদি দ্বারা ফল নির্দ্দেশক স্বরশাস্ত্র, টিকটিকী প্রভৃতি প্রাণিদ্বারা ফল নির্ণায়ক শকুনশাস্ত্র, যাত্রা বিবাহাদির কাল নির্ণায়ক মুহূর্ত্ত গ্রন্থ ও অঙ্গ প্রত্যঙ্গের লক্ষণ দ্বারা মনুষ্য হস্তি প্রভৃতির ফল নির্দ্দেশক সামুদ্রিক শাস্ত্র ও সংহিতার অন্তর্গত।

যাহাতে জন্ম সময়ের গ্রহসংস্থান দ্বারা মানবগণের ভূত, ভবিষ্যৎ বর্ত্তমান শুভাশুভ নির্ণীত হয়, তাহার নাম জাতকশাস্ত্র বা হোরাশাস্ত্র। অহোরাত্র শব্দের পূর্ব্ববর্ণ ও শেষবর্ণের লোপ দ্বারা হোরা শব্দ সিদ্ধ হইয়াছে। হোরা নামক কালের অবলম্বনে ইহার দ্বারা শুভাশুভ নিরূপিত হয়, এজন্য ইহার নাম হোরাশাস্ত্র।

বৃহদ্ জাতকে উক্ত হইয়াছে—

তমস্তোমাবৃতে বিশ্বে জগদেতচ্চরাচরং।
রাশি গ্রহোড়ু সংঘাতং সৃজন্ সূর্য্যোঽভবত্তদা॥
ততঃ প্রভৃতি জন্তূনাং সদসৎ কর্ম্মসূচকঃ।
হোরাখ্যো বর্ত্ততে কালো হ্যহোরাত্রোঽত্রলোপতঃ॥

অথবা হুল হিংসা সংবরণয়োঃ এই হুল ধাতুর উত্তর পচাদিত্বাৎ অন্ প্রত্যয় করিয়া হোলতি, হুল্যতে বা এই অর্থে র ও লএর অভেদত্ব হেতু ল স্থানে র করিয়া হোরা শব্দ সিদ্ধ হইয়াছে।

যবনদিগের নিকট হইতে পরিগৃহীত বর্ষফল নির্দ্দেশক তাজক গ্রন্থকে ও পণ্ডিতগণ হোরা শাস্ত্রের অন্তর্গত বলিয়া গ্রহণ করেন। কেহ কেহ টিকটিকী প্রভৃতি প্রাণি দ্বারা ফল নির্দ্দেশক শকুন শাস্ত্র ও কেরলি শাস্ত্রকে পৃথক্ দুইটী স্কন্ধ কল্পনা করিয়া জ্যোতিষ শাস্ত্রের পাঁচটী স্কন্ধ বলেন।

পঞ্চস্কন্ধ মিদং শাস্ত্রং হোরাগণিত সংহিতাঃ।
কেরলিঃ শকুনং চেতি জ্যোতিঃ শাস্ত্র মুদীরিতম্॥

কিন্তু তাহা যুক্তি যুক্ত নহে। শকুন ও কেরলির প্রতিপাদ্য বিষয় গুলি সংহিতা ও হোরা শাস্ত্রেরই অন্তর্ভুক্ত। কিঞ্চিদ্ বৈলক্ষণ্য থাকিলেই যদি পৃথক্ স্কন্ধ কল্পনা করিতে হয় তবে স্বর, তাজিক, রমলের ও পার্থক্য হেতু আটটী স্কন্ধ হইয়া পড়ে। বস্তুতঃ ত্রিস্কন্ধ জ্যোতিষ শাস্ত্রই সর্ব্বত্র প্রসিদ্ধ। রাজসভায় কিরূপ গণক নিযুক্ত করিতে হইবে তাহার নির্দ্দেশ করিবার জন্য ব্যাস বলিয়াছেন।

ত্রিস্কন্ধ জ্যোতিষাভিজ্ঞং স্ফুট প্রত্যয় কারকং।
শ্রুতাধ্যয়ন-সম্পন্নং গণকং যোজয়েন্নৃপঃ॥

বরাহ মিহির ও তিনটী স্কন্ধই বলিয়াছেন তাহার উক্তি এই।

জ্যোতিঃ শাস্ত্র মনেক ভেদ বিষয়ং স্কন্ধ ত্রয়াধিষ্ঠিতং।
তৎ কাৎর্স্ন্যোপনয়স্য নাম মুনিভিঃ সংকীর্ত্ত্যতে সংহিতা॥
স্কন্ধেঽস্মিন্ গণিতেন যা গ্রহগতি স্তন্ত্রাভিধানস্ত্বসৌ।
হোরান্যোঽঙ্গবিনিশ্চয়শ্চ কথিতঃ স্কন্ধ স্তৃতীয়োঽপরঃ॥

৪২৭ শকে বর্ত্তমান কুসুমপুর (পাটনা) সন্নিকটস্থান নিবাসী, বিক্রমাদিত্যের নবরত্ন সভার অন্যতম উজ্জ্বলরত্ন, শাকদ্বীপী ব্রাহ্মণ, সূর্য্যোপাসক, শ্রীমান্ বরাহ মিহির এই তিন স্কন্ধেরই সংস্কার করিয়া সিদ্ধান্ত বিষয়ে পঞ্চসিদ্ধান্তিকা, লঘুসিদ্ধান্ত প্রভৃতি, সংহিতা বিষয়ে বৃহৎসংহিতা প্রভৃতি ও হোরা বিষয়ে বৃহজ্জাতক প্রভৃতি গ্রন্থ প্রণয়ন করিয়া অবিনশ্বর কীর্ত্তি স্থাপন করিয়াছেন। এখনও জ্যোতির্ব্বিদ্‌গণ তাঁহাকে সাক্ষাৎ সূর্য্যাবতার বলিয়া মনে করেন। বর্ত্তমান সময়ে যে সূর্য্যসিদ্ধান্ত প্রচলিত আছে তাহার সহিত প্রাচীন সূর্য্য সিদ্ধান্তের মিল নাই ইহাতে অনেক জ্যোতির্ব্বিদ্, প্রচলিত সূর্য্যসিদ্ধান্তকে বরাহমিহির সংস্কৃত সূর্য্য সিদ্ধান্ত বলিয়া থাকেন। ১০২১ শকে শতানন্দ এই বরাহ মিহির সংস্কৃত সূর্য্যসিদ্ধান্তের অবলম্বনেই ভাস্বতী নামক গ্রন্থ প্রণয়ন করিয়াছেন তাঁহার উক্তি এই—

অথ প্রবক্ষ্যে মিহিরোপদেশাৎ
তৎ সূর্য্যসিদ্ধান্ত সমং সমাসাৎ ইত্যাদি।

১৫৬১ শকে বর্ত্তমান সিদ্ধান্তরাজ নামক সিদ্ধান্তগ্রন্থের প্রণেতা শ্রীমন্নিত্যানন্দ-দৈবজ্ঞ স্বকৃত সিদ্ধান্তে মীমাংসাধ্যায়ে লিখিয়াছেন, কলির ৩৬০০ (৪২৭ শক) বৎসর পর কোন পণ্ডিত পুরাণোক্ত ময়দানব সংবাদ ছল করিয়া সূর্য্যসিদ্ধান্ত নামক এই গ্রন্থ প্রণয়ন করিয়াছেন।

তথা ময়াদিচ্ছলতোঽপি কেচিৎ স্বান্তর্মুদে কিঞ্চিদদূরগার্থাম্।
অ.চিক্ষিপুঃ স্বাং কৃতিমর্যজুষ্টা মাচার্য্য বর্য্যানুসৃতিং দধানাঃ॥
কলের্গতাব্দৈঃ খখতর্করামৈঃ ৩৬০০ কিংবা কিয়দ্বর্ষগণাধিকোনৈঃ
প্রকল্পিতা জানন তারকাদ্যং বভূব পূর্ব্বং বিবুধৎ স্থলং হি॥

কিন্তু ইহা সম্পূর্ণ নূতন গ্রন্থ নহে, প্রাচীন সৌরসিদ্ধান্তানুসারে গণনায় গ্রহগণ প্রত্যক্ষীভূত হয়েন না, এজন্যই বরাহ মিহির দৃক্‌তুল্যতা সাধনাভিপ্রায়ে সৌর সিদ্ধান্তের সংস্কার করিয়া এই সূর্য্যসিদ্ধান্ত নামক গ্রন্থ প্রণয়ন করিয়াছেন, ইহাই জ্যোতির্ব্বিদদিগের ধারণা।

বর্ত্তমান সময়ে প্রচলিত সূর্য্যসিদ্ধান্তানুসারে গ্রহগণ দৃক্‌তুল্য হন না, এজন্য ইহার সংস্কার করিয়া দৃক্ তুল্য গণনোপযোগী নূতন সিদ্ধান্ত-

গ্রন্থের যেমন আবশ্যক হইয়াছে। প্রাণি-বিদ্যা, উদ্ভিদ্ বিদ্যা, প্রাকৃতিক-বিজ্ঞান প্রভৃতির বহু নূতন নূতন তত্ত্ব আবিষ্কৃত হওয়ায় নূতন সংহিতা-গ্রন্থের যেরূপ আবশ্যক হইয়াছে। হোরা বিষয়েও সেইরূপ লগ্নাদি-সাধন, গ্রহগণের বলাবল প্রভৃতির গণনার সংস্কারের বিশেষ আবশ্যক হইয়াছে। ১৫১৩ শকে বর্ত্তমান, গ্রহবিপ্র কুলগৌরব, নবদ্বীপের (কৃষ্ণ-নগর) রাজসভার উজ্জ্বলরত্ন, জ্যোতির্ব্বিদ্ শ্রীমদ্ রাঘবানন্দ চক্রবর্ত্তী বিদগ্ধতোষিণী নামক গ্রন্থ প্রণয়ন করিয়াছেন, ইহাতে তিনি ৫ অঙ্গুল, ১০ ব্যঙ্গুল (৬০ ব্যঙ্গুলে ১ অঙ্গুল হয়) পলভা দেশের জন্য লগ্নমান সন্নিবেশিত করিয়াছেন, ইহাতে নবদ্বীপ ও তাহার সমসূত্র পূর্ব্ব পশ্চিমস্থ দেশে লগ্ন সাধিত হইতে পারে, অন্য দেশের সূক্ষ্ম লগ্ন সাধিত হইতে পারে না, কিন্তু বড়ই দুঃখের বিষয় এই লগ্নমানানুসারেই সমস্ত বঙ্গ-দেশ, আসাম ও উড়িষ্যার বহুস্থলে কোষ্ঠী প্রস্তুত হইতেছে। রাঘবানন্দ, পরম ক্রান্তি সূর্য্যসিদ্ধান্তোক্ত ২৪ অংশ স্বীকার করিয়া লগ্নমান সাধন করিয়াছেন, কিন্তু বর্ত্তমান সময়ে পরম ক্রান্তি ২৪ অংশ নাই। সিদ্ধান্তদর্পণে মহামহোপাধ্যায় চন্দ্রশেখর সামন্ত, ২৩ অংশ ৩০ কলা পরম ক্রান্তি লইয়াছেন, রাজপুতনার জয়পুরাধিপতি মহারাজ জয়সিংহ বেধ দ্বারা পরম ক্রান্তি তাঁহার সময়ে ২৩ অংশ ২৮ কলা স্থির করিয়াছিলেন, বর্ত্তমান সময়ে ইউরোপীয় জ্যোতিষীগণ সূক্ষ্ম বেধ দ্বারা পরম ক্রান্তি ২৩ অংশ ২৭ কলা নির্ণয় করিয়াছেন। সূর্য্য সিদ্ধান্তা-দিতে ৩ অংশ ৪৫ কলা চাপের জ্যার সহিত তুল্যতা স্বীকার করিয়া জ্যা, কোটিজ্যা প্রভৃতি সাধনের নিয়ম সন্নিবিষ্ট হইয়াছে, রাঘবানন্দও তাহাই লইয়াছেন, সুতরাং তাহার লগ্নমানাদিও স্থূল হইয়াছে। ইদানীং ইউরোপীয় গাণিতিক পণ্ডিতগণ প্রতি বিকলার জ্যা, চাপাদির পার্থক্য প্রদর্শন ও জ্যা, কোটি জ্যা, প্রভৃতির সাধন করিয়া এবং সহজে গণনার জন্য তাহা Logarithms গণিতে (দশঘাত গণিতে) পরিণত করিয়া বহুবিধ টেবল (সারিণী) প্রস্তুত করিয়াছেন।

চাপগণিতেরও উন্নতি দ্বারা বহুবিধ নূতন নিয়ম আবিষ্কারে সমর্থ হইয়া-ছেন। আমি রাঘবানন্দ প্রণীত বিদগ্ধতোষিণী, কেশবদৈবজ্ঞকৃত জাতকপদ্ধতি, শ্রীপতি ভট্ট প্রণীত জাতক পদ্ধতি প্রভৃতি ও পাশ্চাত্য চাপগণিতাদির

সার সংকলন পূর্ব্বক সুক্ষ্মজ্যা প্রভৃতি ও বর্ত্তমান কালোপযোগীক্রান্তি লইয়া এই গ্রন্থ প্রণয়নে যত্নবান্ হইয়াছি। পাঠকগণের সুবিধার জন্য বহুবিধ চাপগণিতের নিয়ম ও সন্নিবেশিত হইয়াছে। সূর্য্যসিদ্ধান্তে নিরক্ষোদয় সাধনে একটী নিয়ম ও সিদ্ধান্ত শিরোমণিতে তিনটী নিয়ম সন্নিবেশিত হইয়াছে আমি ইহাতে পাঁচ প্রকারে নিরক্ষোদয় সাধনের উপায় প্রদর্শন করিয়াছি। গণনার সুবিধার জন্য প্রতি অংশের সূক্ষ্ম জ্যা,কোটিজ্যা, স্পর্শরেখা ও কোটিস্পর্শ রেখা ইহাতে সন্নিবেশিত হইয়াছে। গণিত-প্রক্রিয়া গুণ, ভাগাদি দ্বারা ও দশঘাত গণিত দ্বারা উভয় প্রকারেই প্রদর্শিত হইয়াছে। চিত্র দ্বারা নিরক্ষোদয়সাধন, চরকালসাধন, লগ্নাদির স্থান উপপত্তি প্রভৃতি বুঝাইবার চেষ্টা করিয়াছি। বিদগ্ধ:তাষিণীতে যে অয়ন বল সাধনের উপায় আছে তাহা স্থুল। কেশবদৈবজ্ঞ, শ্রীপতিভট্টের গ্রন্থে তদপেক্ষা সূক্ষ্ম নিয়ম থাকিলেও তাহা আধুনিক পরম ক্রান্তির ভিন্নতা হেতু অশুদ্ধ হইয়াছে। আমি সেই সূক্ষ্ম নিয়মকে আধুনিক পরম ক্রান্তির ২৩।২৭ নিয়মের উপযুক্ত করিয়া সন্নিবেশিত করিয়াছি। প্রতি অংশের ক্রান্তি সাধনের খণ্ডাও নিবদ্ধ হইয়াছে। কালহোরা সাধনার্থ বার প্রবৃত্তি দণ্ডাদি বর্ত্তমান সময়ে দাক্ষিণাত্যের রামদৈবজ্ঞ প্রণীত মুহূর্ত্ত চিন্তামণিরমতে বঙ্গদেশে গৃহীত হইতেছে। রাম-দৈবজ্ঞ নিজ দেশের পূর্ব্ব পশ্চিমে পৃথিবীর বেষ্টন ( স্পষ্ট ভূ-বেষ্টন ) অনুসারে এই নিয়ম স্থির করিয়াছেন। তাহা দ্বারা অন্য দেশে চলিতে পারে না। এজন্য আমি পৃথক্ পৃথক্ স্পষ্ট ভূ-বেষ্টন দ্বারা নির্ণীত দেশান্তর হইতে বার প্রবৃত্তি সাধনের উপায় ও উজ্জয়িনীগত মধ্য রেখা হইতে ভারতবর্ষের বহু নগরের দেশান্তর, তৎ তৎস্থানের অক্ষাংশ ও পলভা সন্নিবেশিত করিলাম। প্রত্নতত্ত্বানুসন্ধিৎসু পণ্ডিতগণের সুবিধার জন্য ভারতের বাহিরে ও পৃথিবীর নানা প্রসিদ্ধ নগরের অক্ষাংশ, দেশান্তরাদি ইহাতে সন্নিবদ্ধ হইল। গণনার সুবিধার জন্য প্রতি রাশির লগ্ন খণ্ডা ও লঙ্কোদয় খণ্ডা পূর্ব্বের রাশি গুলির উদয় মানের সহিত যোগ করিয়া সন্নিবেশিত হইয়াছে। সেই সেই রাশির উদয় মান পৃথক্ জানিতে হইলে নিম্নলিখিত রূপে জানিতে হইবে। মেষে যাহা উদয় কাল লিখিত হইয়াছে তাহা মেষোদয়, তাহার ভোগ্য বৃষোদয়। এইরূপে বৃষের ভোগ্য মিথুনোদয়, মিথুনের ভোগ্য কর্কটোদয় ইত্যাদি।

কলিকাতার ও নিরক্ষ দেশের পৃথক্ পৃথক্ উদয়মান ও এইরূপে পূর্ব্ব রাশির সহিত যোগে উদয়মান এই দুই প্রকারই প্রদত্ত হইয়াছে। সেই প্রকারে নিজ নিজ দেশের পৃথক্ পৃথক্ লগ্নমান অবগত হইয়া লগ্ন সাধনের প্রথম নিয়মেও সর্ব্বত্র লগ্ন সাধিত হইতে পারে যথা—এই উদাহরণে সায়ন রবি ৩।২৬।২২।০ ইহার ভোগ্য ০।৩।৩৮ ইহা দ্বারা কর্কটে রবি অবস্থিত জন্য কর্কটের কলিকাতার উদয়কাল ৩৩৮ কে গুণ ৩০ দ্বারা ভাগ করিলে ৪১ হয়। ইষ্ট কাল দং ২।৫৫ ইহাতে পল ১৭৫ ইহা হইতে ৪১ বিয়োগ করিলে শেষ ১৩৪ ইহা হইতে কর্কটের পরবর্ত্তী আর কোন রাশির উদয় কাল বিয়োগ যাইতে পারে না। এজন্য শেষ এই ১৩৪কে ৩০ দ্বারা গুণ করিয়া কর্কটের পরবর্ত্তী সিংহের উদয় কাল ৩৩৮ দ্বারা ভাগ করিলে অংশাদি ১১।৫৩।৩৭ হয়। কর্কট পর্য্যন্ত বিযুক্ত হইয়াছে এজন্য সায়ন লগ্ন ৪।১১।৫৩।৩৭ ইহা হইতে অয়নাংশ ২২।২৯।৫৬ বিযুক্ত করিলেই লগ্ন সেই পূর্ব্ব তুল্য ৩।১৯।২৩।৪১ হয়। এইরূপে অন্য দেশের লগ্ন সাধন করিলেও তাহা প্রকারান্তরের সহিত সমানই হইবে।

এইরূপে দশম লগ্ন সাধনেও উভয় মতে ঠিক সমানই হইবে যথা—সায়ন রবি ৩।২৬।২২।০ প্রাঙ্নত জন্য ছয় রাশি যোগ করিলে ৯।২৬।২২।০ ইহার ভোগ্য ০।৩।৩৮ ইহা দ্বারা মকরের নিরক্ষোদয় কাল ৩২২কে গুণ করিয়া ৩০ দ্বারা ভাগ করিলে ৩৯ হয়। উন্নত কাল দং ১৬।২৩ ইহাতে পল ৯৮৩ ইহা হইতে ৩৯ হীন করিলে শেষ ৯৪৪ থাকে। ইহা হইতে কুম্ভের ২৯৯ মীনের ২৭৯ ও মেষের নিরক্ষোদয় ২৭৯ হীন করিলে শেষ ৮৭ থাকে ইহাকে ৩০ দ্বারা গুণ ও বৃষোদয় ২৯৯ দ্বারা ভাগ করিলে অংশাদি ৮।৪৩।৪৫ হয়। মেষ পর্য্যন্ত বিযুক্ত হইয়াছে জন্য সায়ন কর্ম্মভাব ১।৮।৪৩।৪৫ অয়নাংশ ২২।২৯।৫৬ বিয়োগ করিলে কর্ম্মভাব ০।১৬।১৩।৪৯।

প্রকারান্তরেও ছয় রাশি যুক্ত সায়ন রবি ৯।২৬।২২।০ ইহার ৯ রাশির খণ্ডা ২৭০০ ভোগ্য ৩২২। ভোগ্য দ্বারা ০।২৬।২২ কে গুণ করিয়া ৩০ দ্বারা ভাগ করিলে ২৮৩ হয় উন্নত কালের পল ৯৮৩। ২৭০০+২৮৩+৯৮৩=৩৯৬৬। ইহা হইতে ৩৬০০ বিয়োগ করিয়া ৩৬৬ থাকে ইহা হইতে মেষোদয়

২৭৯ হীন করিলে শেষ ৮৭। ইহা হইতে পূর্ব্ববৎ কর্ম্মভাব ০।১৬।১৩।৪৯। বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা ব্যতীত বঙ্গদেশীয় অন্য পঞ্জিকা সকলে অয়নাংশের বার্ষিক গতি যে ৫৪ বিকলা ধরা হইতেছে তাহা অশুদ্ধ। আধুনিক প্রচলিত সূর্য্য সিদ্ধান্তে যে অয়নাংশের বচন আছে তাহা প্রক্ষিপ্ত ও অপ্রত্যক্ষ, এজন্য কাশী কলেজের ভূতপূর্ব্ব জ্যোতিষাধ্যাপক স্বর্গীয় মহামহোপাধ্যায় বাপুদেব শাস্ত্রী সি, আই, ই, মহামহোপাধ্যায় সুধাকর দ্বিবেদী প্রভৃতি অয়নাংশ সাধনের ভিন্ন নিয়ম অবলম্বন করেন এই নিয়মটী সিদ্ধান্তসম্মত ও যুক্তি যুক্ত এজন্য ১৯০৪। খৃষ্টাব্দে বোম্বাই নগরে যে পঞ্চাঙ্গ শোধন সভা হইয়াছিল, তাঁহারা এই মতই গ্রহণ করিয়াছেন এবং উক্ত সভায় বঙ্গদেশ হইতে যে ৯ জন পণ্ডিত গিয়াছিলেন তাঁহারা ও এই মত স্বীকার করিয়া আসিয়াছেন, এজন্য আমি তাঁহাদের অবলম্বিত অয়নাংশের বার্ষিক গতিই গ্রহণ করিয়াছি। এই গ্রন্থ দ্বারা জ্যোতিষ ব্যবসায়ীগণের ও জ্যোতিষ পাঠার্থিগণের কিঞ্চিৎ উপকার হইলেও শ্রম সার্থক বোধ হইবে।

কৃতজ্ঞতা স্বরূপ প্রকাশ করিতেছি যে, নাড়াজোলের, ধর্ম্মনিষ্ঠ সুপ্রসিদ্ধ রাজা শ্রীল শ্রীযুক্ত নরেন্দ্রলাল খান মহোদয় এই পুস্তক মুদ্রণের সমস্ত ব্যয় আমাকে প্রদান করিয়াছেন। ভগবানের নিকট প্রার্থনা করি তিনি পুত্র, পৌত্রাদি সহ সুদীর্ঘ জীবন ও আরোগ্য লাভ করিয়া এই প্রকার শাস্ত্রোন্নতি দ্বারা দেশের হিতসাধনে সমর্থ হউন।

ঘাটাল গম্ভীরনগর নিবাসী বন্ধুবর শ্রীযুক্ত মন্মথনাথ জোতিঃশেখর ও সংস্কৃত কলেজের জ্যোতিষ বিভাগের আমার উপযুক্ত ছাত্রগণ শ্রীমান্ সারদাচরণ কাব্য-জ্যোতিষতীর্থ, শ্রীমান্ হরিনাথ কাব্য-জ্যোতিষতীর্থ শ্রীমান্ যোগেশচন্দ্র জ্যোতিষতীর্থ প্রভৃতি এই পুস্তকের সংশোধনাদি দ্বারা আমার বহু উপকার সাধন করিয়াছে।

বঙ্গদেশে বহুকাল জ্যোতিষ বিষয়ে কোন নূতন গ্রন্থ প্রণীত হয় নাই, এজন্য আমার বিশেষ কবিত্ব শক্তি না থাকিলেও দেশের অভাব পূরণের জন্যই এ গ্রন্থ প্রণয়নে যত্নবান্ হইয়াছি, সুতরাং ছন্দঃ প্রভৃতির বা গণনা বা প্রুফ্ সংশোধনের কোন ভ্রান্তি পরিলক্ষিত হইলে পাঠকগণ তাহা সংশোধন করিয়া লইবেন এবং অনুগ্রহ পূর্ব্বক আমাকে জানাইলে বিশেষ উপকৃত হইব ও দ্বিতীয়বার মুদ্রণ কালে সংশোধন করিব। ইতি—

নিবেদক—

শ্রীরাধাবল্লভ দেবশর্ম্ম-স্মৃতি-ব্যাকরণ-জ্যোতিষতীর্থ।

# গ্রন্থকারস্য বংশ পরিচয়ঃ।

গ্রহযজ্ঞ বিধানার্থং শশাঙ্কস্য হি ভূপতেঃ।
সরয়ূ-তীরতো বিপ্রা আনীতা গৌড়মণ্ডলম্॥
বেদ বেদাঙ্গ কুশলৈর্জ্যোতিঃ শাস্ত্র পরায়ণৈঃ।
তৈঃ সম্পাদিত যজ্ঞেন রোগমুক্তাচ্চ ভূপতেঃ॥
বহুভূমীঃ সমাসাদ্য নৃপপ্রার্থনয়া ততঃ।
সদারা নিবসন্তিস্ম গৌড়দেশে দ্বিজোত্তমাঃ॥
তেষাঞ্চ তনয়াঃ সর্ব্বে জ্যোতিঃশাস্ত্র বিশারদাঃ।
গ্রহযজ্ঞাদি নিপুণা গ্রহবিপ্রা উদাহৃতাঃ।
বহুল কীর্ত্তিযুতে চ তদন্বয়ে হৃদয় রাম ইতি প্রথিতো দ্বিজঃ।
সমজনীশ-পদে রত-মানসো নয়যুতোঽমল-কশ্যপবংশজঃ॥
সহরিচরণপদ্ম ধ্যাননিষ্ঠো বরিষ্ঠো
হরিচরণ ইতিজ্ঞ স্তস্য পুত্রঃ সুকর্ম্মা।
সদমল পিতৃতুল্য জ্ঞানবিজ্ঞান মান্যো-
বিবিধ গণিত শাস্ত্রাম্নায় তন্ত্রেষু ভৃঙ্গঃ॥
তস্যাত্মজঃ সর্ব্বজনাভি রামো নাম্না সভা রাম*ইতি প্রসিদ্ধঃ।
শ্রৌত স্মৃতিজ্ঞান বিচার দক্ষো ভূপাল মান্যো বিদুষাং বরেণ্যঃ॥
ততো জগন্নাথ নিবিষ্ট চিত্তো নাম্না জগন্নাথ ইহ প্রসিদ্ধঃ।
অনেক তীর্থাম্বু পবিত্র কায়ো বেদাদি শাস্ত্রে নিপুণোঽস্তি মান্যঃ
জয়নাথ স্তুতো জজ্ঞে মুক্তাগাছাধিপৈশ্চ যঃ।
সভায়াং জ্যোতিষি-শ্রেষ্ঠপদং প্রাপ্য সুমানিতঃ॥
তস্মাৎ কৃপানাথ ইতী কৃপালুঃ সদা সদাচার রতো যতাত্মা।
পরোপকার ব্রত নিষ্ঠ চিত্তো হরৌ সদা লগ্নমতি র্বরেণ্যঃ॥
শ্রীরাধোত্তর বল্লভেন রচিত স্তজ্জেন সংবোধকঃ
হোরা বল্লভনামকোঽয়মধুনা হোরা বিধৌ বল্লভঃ।
যাহশুদ্ধিস্তিহ বর্ত্ততে বুধগণা! যত্নেন সংশোধ্যতাং
যাচেঽহং বিনয়াৎ পরোপ কৃতয়ে স্বাভাবিকা স্তদ্গুণাঃ।

---

* শৈশবে পিতৃবিয়োগানন্তরং পাবনা বিভাগান্তর্গত বড়ল নাম নদীতীরস্থ ড্যামরা নামক গ্রামে মাতুলালয়েঽয়ং প্রতিপালিতস্তত্রৈব লব্ধবিদ্যঃ টাঙ্গাইলান্তর্গত আলোয়াধিপতিতো ব্রহ্মোত্তর ভূমিং প্রাপ্য খোলা বাড়ী নামক গ্রাম-মধ্যবাস॥

† টাঙ্গাইলান্তর্গত বড়বেলতা গ্রামস্থো বর্ত্তমান আলয়োঽনেনৈব নির্ম্মাপিতঃ॥

ওঁ নমঃ সূর্য্যায় পরব্রহ্মণে।

# হোরা-বল্লভঃ।

## মঙ্গলাচরণম্।

ধ্যায়ং ধ্যায়ং ভাস্করং বিশ্ববীজং
চায়ং চায়ং রাঘবাদ্যাচ্চ সারং।
শ্রীমদ্ রাধাবল্লভেন দ্বিজেন
নাম্না হোরা-বল্লভোঽয়ং প্রণীতঃ ॥১॥

নিখিল-বিশ্বের বীজস্বরূপ ভগবান্ ভাস্করের পুনঃ পুনঃ ধ্যান ও রাঘবাচার্য্য, কেশব দৈবজ্ঞ প্রভৃতির গ্রন্থ হইতে সার সংগ্রহ করিয়া শ্রীযুক্ত রাধাবল্লভ দেবশর্ম্মা, কর্ত্তৃক এই হোরা-বল্লভ নামধেয় গ্রন্থ প্রণীত হইতেছে।

ছায়াদিভিঃ প্রাগ্ জননস্য কালো-
জ্ঞেয় স্তত স্তৎসময়োত্থ-খেটাঃ।
দৃক্‌তুল্য-সাধ্যাঃ স্ফুট-দৃষ্টি-ভাবাং
স্ততো বলাদীন্যবধারয়েচ্চ ॥২॥

প্রথমতঃ ছায়া বা ঘটিকাযন্ত্রাদি দ্বারা জন্মকাল অবগত হইয়া সেই সময়ের দৃক্‌তুল্য-স্ফুটগ্রহ সাধন করিবে। পরে সেই স্ফুটগ্রহ হইতে স্ফুট দৃষ্টি, ভাব, বল প্রভৃতি নির্ণয় করিবে।

## অথাদৌ তাৎকালিক স্ফুটগ্রহ সাধনম্।

ভুক্তি গ্রহাণাং দিন-জাত-কালে
নিঘ্নাঃ খষড়্‌ভি র্বিহৃতা ফলং যৎ।

সূর্য্যোদয়োত্থ-স্ফুটকে ধনর্ণে
এষ্যেঽধিকেঽল্পে গ্রহ ইষ্ট-কালে ॥৩॥

জন্মদিনে পঞ্চাঙ্গস্থ ঔদয়িক-স্ফুটগ্রহ ও পরদিনের ঔদয়িক-স্ফুটগ্রহের অন্তর ১ দিনের স্ফুট গতি। এই স্ফুট গতিকে সূর্য্যোদয় হইতে যত দণ্ড পল পরে জাতকের জন্ম হইয়াছে, তদ্দ্বারা গুণ করিয়া ৬০ ষাট্ দ্বারা ভাগ করিলে যে ফল হয়, জন্মদিনের গ্রহ হইতে পরদিনের স্ফুটগ্রহ অধিক হইলে এই ফল জন্মদিনের স্ফুটগ্রহে যোগ ও অল্প হইলে বিয়োগ করিবে, তাহা হইলেই ইষ্ট-কালিক স্ফুটগ্রহ হইবে।

উদাহরণ—১৮৩৬ শকের ৪ শ্রাবণ সোমবার ইং ১৯১৪।২০ জুলাই প্রাতঃকালে ঘণ্টা ৬।৪০ মিনিট সময়ে রাজা শ্রীল শ্রীযুক্ত নরেন্দ্রলাল খান মহোদয়ের পৌত্র, শ্রীযুক্ত দেবেন্দ্রলাল খান মহাশয়ের পুত্র, শ্রীমান্ অমরেন্দ্র-লাল খানের জন্ম।

৪ শ্রাবণ মধ্যম সাবনের মানে সূর্য্যোদয় ঘ ৫।৩০ মিঃ। মধ্যম সাবন মানে ঘ ৬।৪০ মিঃ সুতরাং ইষ্ট কাল দং ২।৫৫।

| | ৪ শ্রাবণ ঔদয়িক স্ফুটগ্রহ | | ৫ শ্রাবণ ঔদয়িক স্ফুটগ্রহ |
|---|---|---|---|
| র | ৩।৩।৪৯।১৭ | র | ৩।৪।৪৬।৩৫ |
| চ | ১।২৬।৩।১২ | চ | ২।৮।৪৯।৬ |
| ম | ৪।২১।৩৭।৩৯ | ম | ৪।২২।১৪।৬ |
| বক্রী বু | ২।২৮।৪৬।৫৫ | বক্রী বু | ২।২৮।১৩।৩৩ |
| বক্রী বৃ | ৯।২৭।৩১।৩০ | বক্রী বৃ | ৯।২৭।২৪।৫৬ |
| শু | ৪।১২।৩৬।১১ | শু | ৪।১৩।৪৫।৪৭ |
| শ | ২।৩।৪৭।১ | শ | ২।৩।৫৪।৭ |
| রা | ১০।১৫।১৭।৩৯ | রা | ১০।১৫।১৪।২৮ |
| কে | ৪।১৫।১৭।৩৯ | কে | ৪।১৫।১৪।২৮ |

৫ শ্রাবণ স্ফুটরবি ৩।৪।৪৬।৩৫
৪ শ্রাবণ স্ফুটরবি ৩।৩।৪৯।১৭
গতি ৫৭।১৮

$$\frac{২।৫৫ \times ৫৭।১৮}{৬০} = ২।৪৭ \text{ বি।}$$

৪ শ্রাবণ প্রাতঃকালের স্ফুট ৩।৩।৪৯।১১+২।৪৭।

৪ শ্রাবণ ইষ্টকালে রবিস্ফুট=৩।৩।৫২।৪। এইরূপ চন্দ্রস্ফুট ১।২৬।৪০।২৬।

| | | | |
|---|---|---|---|
| কুজ | ৪।২১।৩৯।২৫ | বক্রী বুধ | ২।২৮।৪৪।৫৯ |
| বক্রী গুরু | ৯।২৭।৩১।১১ | শুক্র | ৪।১২।৩৯।৩৪ |
| শনি | ২।৩।৪৭।২২ | রাহু | ১০।১৫।১৭।৩০ |
| কেতু | ৪।১৫।১৭।৩০ | | |

# অয়নাংশ সাধনম্।

রসাগ্নি-বস্বিন্দু-বিহীন-শাকঃ
পৃথগ্ নগঘ্নঃ শর দন্ত লব্ধঃ।
হীনোঽভ্র বাণাগ্নি কুলিপ্তিকাঢ্যঃ
ষষ্ট্যা বিভক্তো হ্যয়নাংশকাঃ স্যুঃ ॥৪॥

ইষ্টশক ও ১৮৩৬ এর অন্তরকে দুই স্থানে স্থাপন করিবে। একস্থানে তাহাকে ৭ দ্বারা গুণ করিয়া ৩২৫ দ্বারা ভাগ করিলে যে ফল হয় তাহা অন্যত্র স্থাপিত অঙ্ক হইতে হীন করিলে যাহা পাওয়া যায়, তাহা ইষ্টশক যদি ১৮৩৬ শক অপেক্ষা অধিক হয় তবে ২২ অংশ ২৯ কলা ৪০ বিকলাতে যোগ করিবে, এবং কম হইলে বিয়োগ করিবে তাহা হইলেই ইষ্ট বর্ষের আরম্ভে অয়নাংশ হইবে।

১৮৩৬ শকে অয়নাংশ ২২।২৯।৩৯।৫৯=২২।৩০=১৩৫০ কলা।

৪ শ্রাবণ পর্য্যন্ত গতদিন ৯৭ ইহাকে অয়নাংশের বার্ষিক গতি ৫৮।৪২।৩৬ বিকলাদি দ্বারা গুণ করিয়া ৩৬৫ দিন দ্বারা ভাগ করিলে ১৬ বিকলা হয়। ইহা, বর্ষারম্ভ কালীন অয়নাংশ ২২।২৯।৪০ সহিত যোগ করিলেই ৪ শ্রাবণের যথার্থ অয়নাংশ ২২।২৯।৫৬ হইবে। উক্তলব্ধ অয়নাংশের সহিত ঐ দিবসীয় দং ২।৫৫ সময়ের, স্ফুটরবি ৩।৩।৫২।৪ বিকলা যোগ করিলে ঐ সময়ের সায়নরবি ৩।২৬।২২।০।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ১৮০০ | শকে | অয়নাংশ | ২১।৫৪।২৬।২৫ | ১৮২৩ | ... | ... | ২২।১৬।৫৬।৪৫ |
| ১৮০১ | ... | ... | ২১।৫৫।২৫।৮ | ১৮২৪ | ... | ... | ২২।১৭।৫৫।২৮ |
| ১৮০২ | ... | ... | ২১।৫৬।২৩।৫১ | ১৮২৫ | ... | ... | ২২।১৮।৫৪।১০ |
| ১৮০৩ | ... | ... | ২১।৫৭।২২।৩৩ | ১৮২৬ | ... | ... | ২২।১৯।৫২।৫৩ |
| ১৮০৪ | ... | ... | ২১।৫৮।২১।১৬ | ১৮২৭ | ... | ... | ২২।২০।৫১।৩৬ |
| ১৮০৫ | ... | ... | ২১।৫৯।১৯।৫৮ | ১৮২৮ | ... | ... | ২২।২১।৫০।১৮ |
| ১৮০৬ | ... | ... | ২২।০।১৮।৪১ | ১৮২৯ | ... | ... | ২২।২২।৪৯।১ |
| ১৮০৭ | ... | ... | ২২।১।১৭।২৪ | ১৮৩০ | ... | ... | ২২।২৩।৪৭।৪৩ |
| ১৮০৮ | ... | ... | ২২।২।১৬।৬ | ১৮৩১ | ... | ... | ২২।২৪।৪৬।২৬ |
| ১৮০৯ | ... | ... | ২২।৩।১৪।৪৯ | ১৮৩২ | ... | ... | ২২।২৫।৪৫।৯ |
| ১৮১০ | ... | ... | ২২।৪।১৩।৩১ | ১৮৩৩ | ... | ... | ২২।২৬।৪৩।৫১ |
| ১৮১১ | ... | ... | ২২।৫।১২।১৪ | ১৮৩৪ | ... | ... | ২২।২৭।৪২।৩৪ |
| ১৮১২ | ... | ... | ২২।৬।১০।৫৭ | ১৮৩৫ | ... | ... | ২২।২৮।৪১।১৬ |
| ১৮১৩ | ... | ... | ২২।৭।৯।৩৯ | ১৮৩৬ | ... | ... | ২২।২৯।৩৯।৫৯ |
| ১৮১৪ | ... | ... | ২২।৮।৮।২২ | ১৮৩৭ | ... | .. | ২২।৩০।৩৮।৪২ |
| ১৮১৫ | ... | ... | ২২।৯।৭।৪ | ১৮৩৮ | ... | .. | ২২।৩১।৩৭।২৪ |
| ১৮১৬ | ... | ... | ২২।১০।৫।৪৭ | ১৮৩৯ | ... | ... | ২২।৩২।৩৬।৭ |
| ১৮১৭ | ... | .. | ২২।১১।৪।৩০ | ১৮৪০ | ... | ... | ২২।৩৩।৩৪।৪৯ |
| ১৮১৮ | ... | ... | ২২।১২।৩।১২ | ১৮৪১ | ... | ... | ২২।৩৪।৩৩।৩২ |
| ১৮১৯ | ... | ... | ২২।১৩।১।৫৫ | ১৮৪২ | ... | ... | ২২।৩৫।৩২।১৫ |
| ১৮২০ | ... | ... | ২২।১৪।০।৩৭ | ১৮৪৩ | ... | ... | ২২।৩৬।৩০।৫৭ |
| ১৮২১ | ... | ... | ২২।১৪।৫৯।২০ | ১৮৪৪ | ... | ... | ২২।৩৭।২৯।৪০ |
| ১৮২২ | ... | ... | ২২।১৫।৫৮।৩ | ১৮৪৫ | .. | ... | ২২।৩৮।২৮।২২ |

## প্রসঙ্গাদ্ ভুজজ্যা সাধনার্থ মাদৌ ভুজসাধনম্ ।

**ত্রিরাশিভিশ্চক্রভবং পদং স্যাৎ চত্বারি তান্যোজ সমাহ্বয়ানি ।**
**ওজে গতো যুগ্মপদেচ গম্যো ভুজঃ স খাঙ্কচ্যুত এব কোটিঃ ॥৫॥**

রাশিচক্রের তিন তিন রাশিতে এক এক পদ। চক্রে এইরূপ চারিটী পদ হয় তাহাদের যথাক্রমে ওজ, সম, ওজ, সম নাম আছে। ওজ পদে পদের আদি হইতে রাশ্যাদির সংখ্যাতুল্য ভুজ হইবে, সম পদে পদ পূর্ণ হইবার

যাহা বাকী আছে তাহার নাম ভুজ। ভুজকে ৯০ অংশ হইতে বিয়োগ করিলে কোটি হয়। এই ভুজেরই জ্যা, কোটিজ্যা, স্পর্শরেখা, কোটিস্পর্শ-রেখা প্রভৃতি সাধন করিবে।

পূর্ব্বোক্ত ৪ শ্রাবণ সূর্যোদয় কালে সায়নরবি ৩।২৬।১৯।১৩ ইহা দ্বিতীয় তিন রাশির অন্তর্গত হওয়ায় সম পদে অবস্থিত সুতরাং ৬ রাশি হইতে অন্তর করিলে ২।৩।৪০।৪৭ হয় তাহার নাম ভুজ।

## অথ ছায়া সাধনম্।

কোটিজ্যয়া চেদ্ ভুজ-শিঞ্জিনী স্যাৎ ত্রিভজ্যয়া কেতি চ বাহুজা ভা।
এবং ভুজজ্যা ত্রিভ-মৌর্ব্বিকাঘ্নী কোটিজ্যয়াপ্তা ভুজ-ভা ভবেৎসা।
এব মেবানুপাতেন কোটিজ্যা ত্রিজ্যয়া হতা।
ভুজ-মৌর্ব্বিকয়া ভক্তা কোটিচ্ছায়া ফলং ভবেৎ ॥৭॥




যদি কোটিজ্যাতে ভুজজ্যা পাওয়া যায় তবে ত্রিজ্যায় কি? ফল স্পর্শরেখা। ইহার নামান্তর ছায়া ও ভা। এই অনুপাতে ভুজজ্যা ও ত্রিজ্যার গুণফলকে কোটিজ্যা দ্বারা গুণ করিলে ভুজের স্পর্শরেখা হয়। এইরূপ অনুপাতেই অর্থাৎ যদি ভুজজ্যাতে কোটিজ্যা পাওয়া যায় তবে ত্রিজ্যায় কি? ইহাতে কোটিজ্যাকে ত্রিজ্যা দ্বারা গুণ ও ভুজজ্যা দ্বারা ভাগ করিলে কোটির ছায়া অর্থাৎ কোটিস্পর্শরেখা হইবে। প্রতি অংশের সূক্ষ্ম জ্যা, কোটিজ্যা, ছায়া (স্পর্শরেখা) কোটিচ্ছায়ার সারণী প্রদত্ত হইল।

| ভুজাংশ | জ্যা কলা বিকলা | কোট্যংশ | ভুজাংশ | ছায়া কলা বিকলা | কোট্যংশ |
|---|---|---|---|---|---|
| ০ | ০। ০ | ৯০ | ০ | ০। ০ | ৯০ |
| ১ | ৬০। ০ | ৮৯ | ১ | ৬০। ১ | ৮৯ |
| ২ | ১১৯।৫৯ | ৮৮ | ২ | ১২০। ৩ | ৮৮ |
| ৩ | ১৭৯।৫৬ | ৮৭ | ৩ | ১৮০।১১ | ৮৭ |
| ৪ | ২৩৯।৪৯ | ৮৬ | ৪ | ২৪০।২৫ | ৮৬ |
| ৫ | ২৯৯।৩৮ | ৮৫ | ৫ | ৩০০।৪৭ | ৮৫ |
| ৬ | ৩৫৯।২২ | ৮৪ | ৬ | ৩৬১।২১ | ৮৪ |
| ৭ | ৪১৮।৫৯ | ৮৩ | ৭ | ৪২২। ৮ | ৮৩ |
| ৮ | ৪৭৮।২৮ | ৮২ | ৮ | ৪৮৩।১১ | ৮২ |
| ৯ | ৫৩৭।৪৯ | ৮১ | ৯ | ৫৪৪।৩২ | ৮১ |
| ১০ | ৫৯৭। ০ | ৮০ | ১০ | ৬০৬।১৩ | ৮০ |
| ১১ | ৬৫৬। ০ | ৭৯ | ১১ | ৬৬৮।১৭ | ৭৯ |
| ১২ | ৭১৪।৪৮ | ৭৮ | ১২ | ৭৩০।৪৬ | ৭৮ |
| ১৩ | ৭৭৩।২৩ | ৭৭ | ১৩ | ৭৯৩।৪৩ | ৭৭ |
| ১৪ | ৮৩১।৪৪ | ৭৬ | ১৪ | ৮৫৭।১১ | ৭৬ |
| ১৫ | ৮৮৯।৪৯ | ৭৫ | ১৫ | ৯২১।১৩ | ৭৫ |
| ১৬ | ৯৪৭।৩৮ | ৭৪ | ১৬ | ৯৮৫।৫০ | ৭৪ |
| ১৭ | ১০০৫।১০ | ৭৩ | ১৭ | ১০৫১। ৬ | ৭৩ |
| ১৮ | ১০৬২।২৪ | ৭২ | ১৮ | ১১১৭। ৪ | ৭২ |
| ১৯ | ১১১৯।১৮ | ৭১ | ১৯ | ১১৮৩।৪৮ | ৭১ |
| ২০ | ১১৭৫।৫২ | ৭০ | ২০ | ১২৫১।২০ | ৭০ |
| ২১ | ১২৩২। ৪ | ৬৯ | ২১ | ১৩১৯।৪৩ | ৬৯ |
| ২২ | ১২৮৭।৫৪ | ৬৮ | ২২ | ১৩৮৯। ৩ | ৬৮ |
| ২৩ | ১৩৪৩।২০ | ৬৭ | ২৩ | ১৪৫৯।২১ | ৬৭ |
| ২৪ | ১৩৯৮।২২ | ৬৬ | ২৪ | ১৫৩০।৪২ | ৬৬ |
| ২৫ | ১৪৫২।৫৮ | ৬৫ | ২৫ | ১৬০৩।১০ | ৬৫ |
| ২৬ | ১৫০৭। ৭ | ৬৪ | ২৬ | ১৬৭৬।৪৯ | ৬৪ |
| ২৭ | ১৫৬০।৪৯ | ৬৩ | ২৭ | ১৭৫১।৪৫ | ৬৩ |
| ২৮ | ১৬১৪। ৩ | ৬২ | ২৮ | ১৮২৮। ১ | ৬২ |
| ২৯ | ১৬৬৬।৪৭ | ৬১ | ২৯ | ১৯০৫।৪৩ | ৬১ |
| ৩০ | ১৭১৯। ০ | ৬০ | ৩০ | ১৯৮৪।৫৬ | ৬০ |
| ৩১ | ১৭৭০।৪২ | ৫৯ | ৩১ | ২০৬৫।৪৬ | ৫৯ |
| ৩২ | ১৮২১।৫২ | ৫৮ | ৩২ | ২১৪৮।১৮ | ৫৮ |
| ৩৩ | ১৮৭২।২৮ | ৫৭ | ৩৩ | ২২৩২।৪০ | ৫৭ |
| ৩৪ | ১৯২২।৩০ | ৫৬ | ৩৪ | ২৩১৮।৫৮ | ৫৬ |
| ৩৫ | ১৯৭১।৫৭ | ৫৫ | ৩৫ | ২৪০৭।১৯ | ৫৫ |
| ৩৬ | ২০২০।৪৮ | ৫৪ | ৩৬ | ২৪৯৭।৫১ | ৫৪ |
| ৩৭ | ২০৬৯। ২ | ৫৩ | ৩৭ | ২৫৯০।৪৩ | ৫৩ |
| ৩৮ | ২১১৬।৩৯ | ৫২ | ৩৮ | ২৬৮৬। ৪ | ৫২ |
| ৩৯ | ২১৬৩।৩৬ | ৫১ | ৩৯ | ২৭৮৪। ২ | ৫১ |
| ৪০ | ২২০৯।৫৪ | ৫০ | ৪০ | ২৮৮৪।৪৯ | ৫০ |
| ৪১ | ২২৫৫।৩২ | ৪৯ | ৪১ | ২৯৮৮।৩৬ | ৪৯ |
| ৪২ | ২৩০০।২৮ | ৪৮ | ৪২ | ৩০৯৫।৩৫ | ৪৮ |
| ৪৩ | ২৩৪৪।৪৩ | ৪৭ | ৪৩ | ৩২০৫।৫৯ | ৪৭ |
| ৪৪ | ২৩৮৮।১৪ | ৪৬ | ৪৪ | ৩৩২০। ২ | ৪৬ |
| | ব্যত্যয়েন কোটিজ্যা | | | ব্যত্যয়েন কোটিচ্ছায়া | |

| ভুজাংশ | জ্যা কলা বিকলা | কোট্যংশ | ভুজাংশ | ছায়া কলা বিকলা | কোট্যংশ |
|---|---|---|---|---|---|
| ৪৫ | ২৪৩১। ২ | ৪৫ | ৪৫ | ৩৪৩৮। ০ | ৪৫ |
| ৪৬ | ২৪৭২। ৫ | ৪৪ | ৪৬ | ৩৫৬০। ৯ | ৪৪ |
| ৪৭ | ২৫১৪।২৪ | ৪৩ | ৪৭ | ৩৬৮৬।৪৮ | ৪৩ |
| ৪৮ | ২৫৫৪।৫৬ | ৪২ | ৪৮ | ৩৮১৮।১৭ | ৪২ |
| ৪৯ | ২৫৯৪।৪১ | ৪১ | ৪৯ | ৩৯৫৪।৫৮ | ৪১ |
| ৫০ | ২৬৩৩।৪০ | ৪০ | ৫০ | ৪০৯৭।১৫ | ৪০ |
| ৫১ | ২৬৭১।৫০ | ৩৯ | ৫১ | ৪২৪৫।৩৫ | ৩৯ |
| ৫২ | ২৭০৯।১১ | ৩৮ | ৫২ | ৪৪০০।২৬ | ৩৮ |
| ৫৩ | ২৭৪৫।৪৩ | ৩৭ | ৫৩ | ৪৫৬২।২৩ | ৩৭ |
| ৫৪ | ২৭৮১।২৪ | ৩৬ | ৫৪ | ৪৭৩২। ০ | ৩৬ |
| ৫৫ | ২৮১৬।১৫ | ৩৫ | ৫৫ | ৪৯০৯।৫৮ | ৩৫ |
| ৫৬ | ২৮৫০।১৪ | ৩৪ | ৫৬ | ৫০৯৭। ৫ | ৩৪ |
| ৫৭ | ২৮৮৩।২১ | ৩৩ | ৫৭ | ৫২৯৪। ৩ | ৩৩ |
| ৫৮ | ২৯১৫।৩৫ | ৩২ | ৫৮ | ৫৫০১।৫৭ | ৩২ |
| ৫৯ | ২৯৪৬।৫৬ | ৩১ | ৫৯ | ৫৭২১।৪৮ | ৩১ |
| ৬০ | ২৯৭৭।২৪ | ৩০ | ৬০ | ৫৯৫৪।৪৭ | ৩০ |
| ৬১ | ৩০০৬।৫৭ | ২৯ | ৬১ | ৬২০২।১৯ | ২৯ |
| ৬২ | ৩০৩৫।৩৪ | ২৮ | ৬২ | ৬৪৬৫।৫৬ | ২৮ |
| ৬৩ | ৩০৬৩।১৭ | ২৭ | ৬৩ | ৬৭৪৭।২৭ | ২৭ |
| ৬৪ | ৩০৯০। ৩ | ২৬ | ৬৪ | ৭০৪৮।৫৭ | ২৬ |
| ৬৫ | ৩১১৫।৫৩ | ২৫ | ৬৫ | ৭৩৭২।৪৯ | ২৫ |
| ৬৬ | ৩১৪০।৪৬ | ২৪ | ৬৬ | ৭৭২১।৫২ | ২৪ |
| ৬৭ | ৩১৬৪।৪২ | ২৩ | ৬৭ | ৮০৯৯।২৫ | ২৩ |
| ৬৮ | ৩১৮৭।৩৯ | ২২ | ৬৮ | ৮৫০৯।২১ | ২২ |
| ৬৯ | ৩২০৯।৩৯ | ২১ | ৬৯ | ৮৯৫৬।১৮ | ২১ |
| ৭০ | ৩২৩০।৪০ | ২০ | ৭০ | ৯৪৪৫।৫০ | ২০ |
| ৭১ | ৩২৫০।৪২ | ১৯ | ৭১ | ৯৯৮৪।৪১ | ১৯ |
| ৭২ | ৩২৬৯।৪৪ | ১৮ | ৭২ | ১০৫৮১। ৫ | ১৮ |
| ৭৩ | ৩২৮৭।৪৭ | ১৭ | ৭৩ | ১১২৪৫।১১ | ১৭ |
| ৭৪ | ৩৩০৪।৪৯ | ১৬ | ৭৪ | ১১৯৮৯।৪৪ | ১৬ |
| ৭৫ | ৩৩২০।৫১ | ১৫ | ৭৫ | ১২৮৩০।৪৭ | ১৫ |
| ৭৬ | ৩৩৩৫।৫৩ | ১৪ | ৭৬ | ১৩৭৮৯। ৪ | ১৪ |
| ৭৭ | ৩৩৪৯।৫৩ | ১৩ | ৭৭ | ১৪৮৯১।৩৭ | ১৩ |
| ৭৮ | ৩৩৬২।৫২ | ১২ | ৭৮ | ১৬১৭৪।৩১ | ১২ |
| ৭৯ | ৩৩৭৪।৫০ | ১১ | ৭৯ | ১৭৬৮৬।৫৯ | ১১ |
| ৮০ | ৩৩৮৫।৪৬ | ১০ | ৮০ | ১৯৪৯৭।৫২ | ১০ |
| ৮১ | ৩৩৯৫।৪০ | ৯ | ৮১ | ২১৭০৬।৪১ | ৯ |
| ৮২ | ৩৪০৪।৩৩ | ৮ | ৮২ | ২৪৪৬২।৩৮ | ৮ |
| ৮৩ | ৩৪১২।২২ | ৭ | ৮৩ | ২৮০০০।১৬ | ৭ |
| ৮৪ | ৩৪১৯।১০ | ৬ | ৮৪ | ৩২৭১০।২৩ | ৬ |
| ৮৫ | ৩৪২৪।৫৫ | ৫ | ৮৫ | ৩৯২৯৬।৩১ | ৫ |
| ৮৬ | ৩৪২৯।৩৮ | ৪ | ৮৬ | ৪৯১৬৫।৪১ | ৪ |
| ৮৭ | ৩৪৩৩।১৭ | ৩ | ৮৭ | ৬৫৬০০।৫৭ | ৩ |
| ৮৮ | ৩৪৩৫।৫৪ | ২ | ৮৮ | ৯৮৪৫১।২৬ | ২ |
| ৮৯ | ৩৪৩৭।২৯ | ১ | ৮৯ | ১৯৬৯৬২।৫৫ | ১ |
| ৯০ | ৩৪৩৮। ০ | ০ | ৯০ | অনন্তমানম্ | ০ |
| | ব্যস্তায়েন কোটিজ্যা | | | ব্যস্তায়েন কোটিচ্ছায়া | |

## ভুজাংশতঃ কোট্যং শতো বা জ্যাদি সাধনম্।

ভুজাংশতঃ প্রাক্‌চ নিধায় খণ্ডং
ভোগ্যঘ্ন-লিপ্তাদি-খতর্ক লব্ধং।
একী কৃতং দোর্গুণ-কোটিমৌর্ব্ব্যো
পৃথক্ পৃথগ্ বাহুভ-কোটিভে চ ॥৮॥

ভুজের রাশি অংশকে অংশ করিয়া অংশ সংখ্যানুযায়ী জ্যা, কোটিজ্যা প্রভৃতির খণ্ডা গ্রহণ করিবে। এই খণ্ডা ও তৎ পরবর্ত্তী খণ্ডার অন্তরের নাম ভোগ্য। তদ্দ্বারা অংশের পরস্থিত কলাদিকে গুণ করিয়া ৬০ দ্বারা ভাগ করিলে যাহা লব্ধ হয় তাহা পর খণ্ডা অধিক হইলে ভুজাংশের খণ্ডায় যোগ ও পর খণ্ডা অল্প হইলে বিয়োগ করিবে। এইরূপ জ্যা, কোটিজ্যা, ছায়া, কোটিচ্ছায়ার পৃথক্ পৃথক্ খণ্ডা গ্রহণ করিয়া কার্য্য করিলে ভুজের জ্যা, কোটিজ্যা, ভুজ স্পর্শরেখা, কোটিস্পর্শরেখা হইবে।

পূর্ব্বোদাহরণে ভুজ ২।৩।৪০।৪৭ ইহার অংশাদি ৬৩।৪০।৪৭,৬৩ অংশের খণ্ডা ৩০৬৩।১৭,৬৪ অংশের খণ্ডা ৩০৯০।৩ ধনভোগ্য খণ্ডা ২৬।৪৬, ইহাকে ভুজের কলাদি ৪০।৪৭ দ্বারা গুণ ও ৬০ দ্বারা ভাগ করিলে ১৮।১১ হয়, ইহা ধনভোগ্য অর্থাৎ ৬৪ অংশের খণ্ডা অধিক জন্য ৬৩ অংশের খণ্ডা ৩০৬৩।১৭ সহিত যোগ করিলে ৩০৮১।২৮ হয় ইহাই ভুজজ্যা।

কোটিজ্যা সাধনার্থ ৬৩ অংশের কোটিজ্যা খণ্ডা ১৫৬০।৪৯ ইহা হইতে ৬৪ অংশের খণ্ডা ১৫০৭।৭ বিয়োগ করিলে ঋণভোগ্য ৫৩।৪২ হয় ইহাকে ৪০।৪৭ দ্বারা গুণ ও ৬০ দ্বারা ভাগ করিলে ৩৬।২৯ হয় ইহা পরবর্ত্তি খণ্ডার অল্পতা জন্য ৬৩ অংশের খণ্ডা ১৫৬০।৪৯ হইতে বিয়োগ করিলে ১৫২৪.২০ হয়, ইহাই ভুজ ২।৩ ৪০।৪৭ রাশ্যাদির কোটিজ্যা।

৬৩ অংশের স্পর্শরেখার খণ্ডা ৬৭৪৭।২৭। ৬৪ অংশের স্পর্শরেখার খণ্ডা ৭০৪৮।৫৭ ধনভোগ্য ৩০১।৩০ ইহাকে ৪০।৪৭ দ্বারা গুণ করিয়া ৬০ দ্বারা ভাগ করিলে ২০৪।৩৬ হয় ইহা ৬৩ অংশের খণ্ডা ৬৭৪৭।২৭ এর সহিত যোগ করিলে ৬৯৫২।৩ হয় ইহাই ভুজ ২।৩।৪০।৪৭ রাশ্যাদির স্পর্শরেখা।

এইরূপে ৬৩ অংশের কোটিস্পর্শরেখার খণ্ডা ১৭৫।১৪৫। ৬৪ অংশের খণ্ডা ১৬৭৬।৪৯ ঋণভোগ্য ৭৪।৫৬ ইহাকে ৪০।৪৭ দ্বারা গুণ ও ৬০ দ্বারা ভাগ করিয়া ৫০।৫৮ লব্ধ হয়, ইহা ঋণভোগ্য জন্য ৬৩ অংশের খণ্ডা ১৭৫১।৪৫ হইতে হীন করিলে ১৭০০।৪৭ হয়, ইহাই পূর্ব্বোক্ত ভুজের কোটিস্পর্শরেখা। ( Co-tangent. )

# জ্যাতো ভুজ সাধনম্।

জ্যাং প্রোহ্য খাঙ্গ-প্রহতাবশেষং
যাতৈষ্য খণ্ডান্তর ভক্ত লব্ধং।
বিশুদ্ধ মৌর্ব্ব্যংশযুতং ধনুঃ স্যা
চ্ছায়াদিত শ্চাপ বিধৌ বিধিঃ সঃ ॥৯॥

জ্ঞাত জ্যা (Sine) হইতে যে জ্যা খণ্ড বাদ যাইতে পারে তাহা বাদ দিয়া, শেষকে ৬০ দ্বারা গুণ ও ভোগ্য খণ্ড দ্বারা ভাগ করিলে যাহা লব্ধ হয় তাহা, যে সংখ্যক জ্যা খণ্ড বাদ দেওয়া হইয়াছে তৎসংখ্যক অংশের সহিত যোগ করিলে ধনুর ( Arc ) পরিমাণ হয়। ইহাই ভুজ। কোটিজ্যা, ছায়া, কোটিচ্ছায়া হইতে ভুজ সাধনেও এই নিয়ম।

পূর্ব্বোদাহরণে—ভুজজ্যা ৩০৮১।২৮ ইহা হইতে ৬৩ অংশের জ্যা ৩০৬৩।১৭ বিয়োগ করা যায়, তাহা বিয়োগ করিলে ১৮।১১ হয় ইহাকে ৬০ দ্বারা গুণ করিয়া ৬৩ ও ৬৪ অংশের খণ্ডার অন্তর ২৬।৪৭ দ্বারা ভাগ করিলে কলাদি ৪০।৪৭ পাওয়া যায়, ৬৩ অংশের খণ্ডা বিয়োগ করা হইয়াছে, অতএব ভুজ অংশাদি ৬৩।৪০।৪৭। ভুজ=রাশ্যাদি ২।৩।৪০।৪৭।

পূর্ব্বোক্তোদাহরণে—স্পর্শরেখা ( tangent ) ৬৯৫২।৩ ইহা হইতে ৬৩ অংশের স্পর্শরেখার খণ্ডা ৬৭৪৭।২৭ বিয়োগ করিলে ২০৪।৩৬ হয়। ইহাকে ৬০ দ্বারা গুণ ও ৬৩ অংশের ভোগ্য খণ্ড ৩০১।৩০ দ্বারা ভাগ করিলে ৪০।৪৭ হয়, অতএব ভুজ অংশাদি ৬৩।৪০।৪৭, ভুজ রাশ্যাদি ২।৩।৪০।৪৭।

এইরূপে কোটিজ্যা, ( CoSine ) কোটিস্পর্শরেখা হইতেও ভুজাংশ সাধন করা যায়।

## চাপ-গণিতনিয়মেন কোণ-সম্মুখ ভুজসাধনম্।

ত্রিজ্যয়া যদি কর্ণজ্যা কোণজ্যয়া তদাচ কিং।
ইত্যেব মনুপাতেন কোণ-সম্মুখ-দোর্গুণঃ ॥১০॥
চাপজাত্যেচ কর্ণজ্যা কোণ-জীবাহতা তথা।
ত্রিজ্যাভক্তা ভবেৎ কোণ-সম্মুখস্থ-ভুজজ্যকা ॥১১॥

চাপীয় সমকোণি-ত্রিভুজে যদি ত্রিজ্যাতুল্য কোণ-জ্যাতে তৎসম্মুখস্থ-কর্ণজ্যা পাওয়া যায়, তবে অন্য কোণ জ্যাতে কি? ফল তৎকোণ সম্মুখস্থ-বাহুর জ্যা। এই অনুপাতে কর্ণের জ্যাকে কোনও কোণজ্যা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে সেই কোণ সম্মুখস্থ বাহুর জ্যা হয়। ক্রান্তি-সাধনার্থ ক্ষেত্রে, সায়নার্ক-ভুজ কর্ণ, পরমক্রান্তি অভিলষিত কোণ ও কোণের সম্মুখস্থ ভুজ ক্র্যান্তি।

## নিরক্ষোদয় সাধনার্থ মাদৌ ক্রান্তি সাধনম্।

রবেঃ পরক্রান্তি-গুণঘ্ন-ভানো-
ভুজজ্যকা ত্রিজ্যকয়া বিভক্তা।
স্যাৎ ক্রান্তিমৌর্ব্বী চ তদুত্থ-চাপং
ক্রান্তি র্ভবেন্নাড্যপবৃত্ত-মধ্যে ॥১২॥




পূর্ব্বোক্ত নিয়মে অথবা যদি ত্রিজ্যাতুল্য অন্তরে বিষুবদ্বৃত্ত ও ক্রান্তিবৃত্তের অন্তর, পরম ক্রান্তিজ্যা তুল্য; তবে ভুজজ্যা তুল্য অন্তরে কি? এই অনুপাতে রবির পরম ক্রান্তির (২৩ অংশ ২৭ কলার) জ্যাকে সায়ন রবির ভুজ-জ্যা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে ক্রান্তিজ্যা হয়, তাহার চাপের নাম ক্রান্তি (declination)।

উদাহরণ—উক্ত দিবসে প্রাতঃকালে স্ফুটার্ক ৩।৩।৪৯।১৭। অয়নাংশ ২২। ২৯।৫৬। সায়নার্ক ৩।২৬।১৯।১৩। ভুজ ২।৩।৪০।৪৭। ভুজাংশাদি ৬৩।৪১। জ্যা সারণী অনুসারে ভুজজ্যা ৩০৮১। পরমক্রান্তি ২৩.২৭। পরমক্রান্তিজ্যা ১৩৬৮। ত্রিজ্যা ৩৪৩৮।

অতএব ক্রান্তিজ্যা = $\frac{৩০৮১ \times ১৩৬৮}{৩৪৩৮}$ = ১২২৪। ইহার চাপ ২০।৫২। তদ্দিনে ক্রান্তি।

সায়ন রবির প্রতি অংশের ক্রান্তি সন্নিবেশিত হইল। কলাদি স্থলে ভোগ্য খণ্ডকে কলাদিদ্বারা গুণ করিয়া, ৬০ দ্বারা ভাগ করিলে যাহা ফল হয়, তাহা অংশের খণ্ডায় যোগ করিলে ক্রান্তি হইবে।

| সায়নার্ক ভুজাংশ | ক্রান্তি অংশ কলা | সায়নার্ক ভুজাংশ | ক্রান্তি অংশ কলা | সায়নার্ক ভুজাংশ | ক্রান্তি অংশ কলা |
|---|---|---|---|---|---|
| ১ | ০।২৪ | ৩১ | ১১।৫০ | ৬১ | ২০।২২ |
| ২ | ০।৪৮ | ৩২ | ১২।১১ | ৬২ | ২০।৩৫ |
| ৩ | ১।১২ | ৩৩ | ১২।৩১ | ৬৩ | ২০।৪৬ |
| ৪ | ১।৩৬ | ৩৪ | ১২।৫২ | ৬৪ | ২০।৫৮ |
| ৫ | ১।৫৯ | ৩৫ | ১৩।১২ | ৬৫ | ২১।৯ |
| ৬ | ২।২৩ | ৩৬ | ১৩।৩২ | ৬৬ | ২১।১৯ |
| ৭ | ২।৪৭ | ৩৭ | ১৩।৫২ | ৬৭ | ২১।৩০ |
| ৮ | ৩।১১ | ৩৮ | ১৪।১১ | ৬৮ | ২১।৪০ |
| ৯ | ৩।৩৪ | ৩৯ | ১৪।৩০ | ৬৯ | ২১।৪৯ |
| ১০ | ৩।৫৮ | ৪০ | ১৪।৪৯ | ৭০ | ২১।৫৮ |
| ১১ | ৪।২১ | ৪১ | ১৫।৮ | ৭১ | ২২।৭ |
| ১২ | ৪।৪৫ | ৪২ | ১৫।২৭ | ৭২ | ২২।১৫ |
| ১৩ | ৫।৮ | ৪৩ | ১৫।৪৫ | ৭৩ | ২২।২৩ |
| ১৪ | ৫।৩১ | ৪৪ | ১৬।৩ | ৭৪ | ২২।৩০ |
| ১৫ | ৫।৫৫ | ৪৫ | ১৬।২১ | ৭৫ | ২২।৩৭ |
| ১৬ | ৬।১৮ | ৪৬ | ১৬।৩৯ | ৭৬ | ২২।৪৩ |
| ১৭ | ৬।৪১ | ৪৭ | ১৬।৫৬ | ৭৭ | ২২।৪৯ |
| ১৮ | ৭।৪ | ৪৮ | ১৭।১২ | ৭৮ | ২২।৫৫ |
| ১৯ | ৭।২৭ | ৪৯ | ১৭।২৯ | ৭৯ | ২৩।০ |
| ২০ | ৭।৫০ | ৫০ | ১৭।৪৫ | ৮০ | ২৩।৫ |
| ২১ | ৮।১২ | ৫১ | ১৮।১ | ৮১ | ২৩।৯ |
| ২২ | ৮।৩৪ | ৫২ | ১৮।১৭ | ৮২ | ২৩।১৩ |
| ২৩ | ৮।৫৭ | ৫৩ | ১৮।৩২ | ৮৩ | ২৩।১৬ |
| ২৪ | ৯।১৯ | ৫৪ | ১৮।৪৭ | ৮৪ | ২৩।১৯ |
| ২৫ | ৯।৪১ | ৫৫ | ১৯।২ | ৮৫ | ২৩।২২ |
| ২৬ | ১০।৩ | ৫৬ | ১৯।১৬ | ৮৬ | ২৩।২৪ |
| ২৭ | ১০।২৪ | ৫৭ | ১৯।৩০ | ৮৭ | ২৩।২৫ |
| ২৮ | ১০।৪৬ | ৫৮ | ১৯।৪৪ | ৮৮ | ২৩।২৬ |
| ২৯ | ১১।৭ | ৫৯ | ১৯।৫৭ | ৮৯ | ২৩।২৭ |
| ৩০ | ১১।২৯ | ৬০ | ২০।১০ | ৯০ | ২৩।২৭ |

## চাপজাত্য সম্বন্ধীয় কতিপয় নিয়মাঃ

মধ্যজ্যা-ত্রিজ্যয়ো র্ঘাতঃ প্রান্তয়োঃ স্পর্শরেখয়োঃ।
আহতেস্তুল্য এব স্যাৎ চাপজাত্যে সদা বিধিঃ ॥১৩॥
তৎ কোটিমেব গৃহ্ণীয়াৎ স্থানে শ্রবণ-কোণয়োঃ।
নিয়মোঽয়ং হি বিজ্ঞেয়ঃ স ত্রিজ্যা-পরিণামিতঃ ॥১৪॥
কর্ণস্য স্পর্শরেখা যা কোণ কোটিজ্যয়া হতা।
ত্রিজ্যয়া বিহৃতা কোণ সংলগ্ন ভুজভা ভবেৎ ॥১৫॥

চাপীয় জাত্যে (সমকোণি ত্রিভুজে) এক কোণ, সমকোণ নির্দ্দিষ্ট আছে। অপর দুই কোণ ও তিন ভুজ এই পাঁচটী অবয়বের মধ্যে কোণও তিনটী অবয়ব জানা থাকিলে অবশিষ্ট অবয়বগুলিও জানা যায়। কোন অবয়বের জ্যাকে ত্রিজ্যাদ্বারা গুণ করিলে যে ফল হয়, তাহা প্রান্ত্য অবয়বদ্বয়ের স্পর্শরেখার গুণফলের সমান। ইহার মধ্যে বিশেষ এই যে কর্ণ ও কোণের স্থানে তাহাদের কোটি লইতে হইবে। ত্রিজ্যা বৃত্তে পরিণত করিলে ইহা হইতে এই নিয়ম উৎপন্ন হয়, যথা—কর্ণের স্পর্শরেখাকে কোনও কোণের কোটিজ্যা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে সেই কোণ সংলগ্ন ভুজের ছায়া অর্থাৎ স্পর্শরেখা হইবে।

## নিরক্ষোদয় সাধনম্।

সায়নার্ক ভুজাংশা হি রাশ্যুদয় প্রসাধনে।
শ্রুতিস্তথাপমাংশা ভুঃ কোটিশ্চ বিষুবাংশকাঃ ॥১৬॥
এক দ্বি ত্রি গৃহচ্ছায়া পরাল্প দ্যুজ্যয়া হতা।
বিষুবাংশ-স্পর্শরেখা ত্রিজ্যয়া বিহৃতা ভবেৎ ॥১৭॥

এক রাশি, দুই রাশি ও তিন রাশির স্পর্শরেখাকে পৃথক্ পৃথক্ পরমাল্প-দ্যুজ্যা অর্থাৎ পরমক্রান্তির কোটিজ্যা দ্বারা গুণ করিয়া, ত্রিজ্যাদ্বারা ভাগ করিলে পৃথক্ পৃথক্ রাশি ত্রয়ের বিষুবাংশ স্পর্শরেখা হইবে। তাহা হইতে চাপ গ্রহণ করিলেই বিষুবাংশ ( Right Ascension ) হইবে।

মেষাদীনাং ত্রয়াণাং যে দশঘ্না বিষুবাংশকাঃ।
তেঽধোঽধঃ পরিশোধ্যাঃ স্যুর্লঙ্কোদয়-পলানি চ ॥১৮॥

বিষুবাংশকে দশ গুণ করিলে লঙ্কোদয়পল হয়। মেষাদি তিনরাশির লঙ্কোদয়পল অধঃ অধঃ শোধন করিলে অর্থাৎ প্রথমরাশির লঙ্কোদয়পল মেষের উদয় কাল। দুই রাশির লঙ্কোদয় কাল হইতে মেষের উদয় কাল বিয়োগ করিলে বৃষের উদয় কাল।

মেষাদি তিন রাশির উদয় কাল হইতে দুই রাশির উদয় কাল বিয়োগ করিলে মিথুনের উদয় কাল হইয়া থাকে।

উদাহরণ—পূর্ব্বোক্ত সারণী অনুসারে এক রাশির স্পর্শরেখা ১৯৮৫। কোটি-স্পর্শরেখা ৫৯৫৫। জ্যা ১৭১৯। কোটিজ্যা ২৯৭৭। ক্রান্তিজ্যা ৬৮৪। ক্রান্তির কোটি জ্যা অর্থাৎ দ্যুজ্যা ৩৩৬৯॥

দুই রাশির জ্যা ২৯৭৭। কোটি জ্যা ১৭১৯। স্পর্শরেখা ৫৯৫৫। কোটি-স্পর্শরেখা ১৯৮৫। ক্রান্তি জ্যা ১১৮৫। ক্রান্তির কোটিজ্যা ৩২২৭। পরম-ক্রান্তিজ্যা ১৩৬৮। পরমাল্প দ্যুজ্যা ৩১৫৪।

তিন রাশির জ্যা ৩৪৩৮। কোটি জ্যা ০। স্পর্শরেখা অনন্ত। কোটি-স্পর্শরেখা ০। উক্ত নিয়মে—

মেষোদয় = (১৯৮৫ × ৩১৫৪) / ৩৪৩৮ = ১৮২১ ইহার চাপ ২৭।৫৫। ২৭।৫৫ × ১০ = ২৭৯।১০ মেষোদয় কাল।

এইরূপ (৫৯৫৫ × ৩১৫৪) / ৩৪৩৮ = ৫৪৬৩। চাপ = ৫৭।৫০। ৫৭।৫০ × ১০ = ৫৭৮।২০

৫৭৮।২০ — ২৭৯।১০ = ২৯৯।১০। বৃষোদয় কাল।

মিথুনোদয় = ৯০০ — ৫৭৮।২০ = ৩২১।৪০।

দশঘাত গণিত ( Logarithms Rule ) অনুসারে

স্প ৩০ = ৯. ৭৬১৪৩৯৪
কোজ্যা পক্রা = ৯. ৯৬২৫৬২৪

১৯. ৭২৪০০১৮
ত্রি জ্যা হীন ১০

স্প ( বিষুবাংশ ) = ৯. ৭২৪০০১৮
— ২৭।৫৫।

২৭।৫৫ × ১০
= ২৭৯।১০। মেষোদয় কাল

স্প ৬০ = ১০. ২৩৮৫৬০৬
কোজ্যা পক্রা = ৯. ৯৬২৫৬২৪

ত্রি জ্যা হীন = ১০. ২০১১২৩০

৫৭।৪৯ = ৫৭।৮।১০।

৫৭৮।১০ — ২৭৯।১০ = ২৯৯। বৃষোদয় কাল।

৯০০ — ৫৭৮।১০ = ৩২১।৫০ মিথুনোদয় কাল।

## অথান্যদাহ।

কোণ লগ্ন ভূজজ্যা স্যাৎ কোণ কোটিজ্যকা হতা।
কর্ণজ্যা কোণসম্মুখ বাহু-কোটিগুণেন হৃৎ ॥১৯॥

চাপ জাত্যে কর্ণের জ্যাকে কোণের কোটিজ্যা দ্বারা গুণ করিয়া কোণের সম্মুখস্থ বাহুর কোটিজ্যা দ্বারা ভাগ করিলে কোণসংলগ্ন ভুজের জ্যা হয়।

অনেনৈক-দ্বি ত্রিভ জ্যাঃ পরাল্প-দ্যুজ্যয়া হতাঃ।
স্ব স্ব দ্যুজ্যা-বিহৃতা স্তৎ চাপানি চ পৃথক্ পৃথক্ ॥২০॥
অধোঽধঃ পরিশোধ্যানি ত্রয়াণা মুদয়াসবঃ।
পলঞ্চ ষড়্ভিরসুভিরিতি সিদ্ধঞ্চ সর্ব্বদা ॥২১॥

এই উপরোক্ত চাপ জাত্যের নিয়মানুসারে পৃথক্ পৃথক্ এক, দুই ও তিন রাশির জ্যাকে পরমাল্প দ্যুজ্যা দ্বারা গুণ করিয়া, নিজ নিজ রাশির দ্যুজ্যা দ্বারা ভাগ করিলে যে বিষুবাংশ জ্যা পাওয়া যায়, তাহার ধনু অধোঽধঃ শোধন করিলে মেষাদি তিন রাশির পৃথক্ পৃথগ্ উদয়াসু হইবে। অসুকে ছয় দ্বারা ভাগ করিলে পল হয়, ইহা জ্যোতিষশাস্ত্রে প্রসিদ্ধ আছে।

$$\frac{\text{রাশি জ্যা} \times \text{কোজ্যা পক্রা}}{\text{কো জ্যা ক্রা}} = \text{জ্যা বিষুবাংশ।}$$

পূর্ব্বোক্ত উদাহরণ অনুসারে

$$\frac{১৭১৯ \times ৩১৫৪}{৩৩৬৯} = ১৬০৯$$

ইহার চাপ ২৭।৫৫ = ২৭৯।১০ মেষোদয় কাল।

$$\frac{২৯৭৭ \times ৩১৫৪}{৩২২৭} = ২৯১০$$

ইহার চাপ ৫৭।৫০। ইহার কাল ৫৭৮।২০ ইহা হইতে মেষোদয় কাল শোধনে বৃষোদয় ২৯৯।২০।

সুতরাং পূর্ব্ববৎ মিথুনোদয় ৯০০ − ৫৭৮।২০ = ৩২১।৪০।

দশঘাত গণিত নিয়মে

| | |
|---|---|
| জ্যা (৩০) = ৯. ৬৯৮৯৭০০ | জ্যা (৬০) = ৯. ৯৩৭৫৩০৬ |
| কো জ্যা (২৩।২৭) = ৯.৯৬২৫৬২৪ | কো জ্যা (৩।২৭২) = ৯. ৯৬২৫৬২৪ |
| ১৯.৬৬১৫৩২৪ | ১৯. ৯০০০৯৩০ |
| কো জ্যা (১১।২৯) ৯. ৯৯১২১৮০ | কো জ্যা (২০।১০) = ৯. ৯৭২৫২৩৯ |
| জ্যাবিষুবাংশ = ৯. ৬৭০৩১৪০ | জ্যাবিষুবাংশ = ৯. ৯২৭৫৬৯১ |
| ২৭।৫৫ | = ৫৭'৪৯ পূর্ব্ববৎ মেষোদয়াদি। |

## অপরঞ্চ।

বাহুজ্যা-বর্গ হীনাদ্ যৎ কর্ণজ্যা বর্গতঃ পদং।
ত্রিজ্যাঘ্নং বাহু-কোটিজ্যা-ভক্তং স্যাৎ কোটি-দোর্জ্জকা ॥২২॥

চাপজাত্যে কর্ণজ্যার বর্গ হইতে বাহুজ্যার বর্গ বিয়োগ করিয়া যে ফল হইবে, তাহার মূলকে ত্রিজ্যা দ্বারা গুণ ও বাহুর কোটিজ্যা দ্বারা ভাগ করিলে কোটির ভুজজ্যা হয়।

ক্রান্তিজ্যা-বর্গ হীনাদ্ যদ্ রাশিজ্যা-বর্গতঃ পদং।
ত্রিজ্যাঘ্নং দ্যুজয়া-ভক্তং বিষুবাংশ-জ্যকা ভবেৎ ॥২৩॥

রাশির জ্যার বর্গ হইতে ক্রান্তি জ্যার বর্গ বিয়োগ করিয়া তাহার মূলকে ত্রিজ্যা দ্বারা গুণ ও দ্যুজ্যা দ্বারা ভাগ করিলে বিষুবাংশ জ্যা হয়।

উদাহরণ—পূর্ব্বোক্ত সারণী মতে এক রাশির জ্যা ১৭১৯। এক রাশির ক্রান্তিজ্যা ৬৮৪। দ্যুজ্যা ৩৩৬৯।

$$১৭১৯^{২} - ৬৮৪^{২} = ২৯৫৪৯৬১ - ৪৬৭৮৫৬ = ২৪৮৭১০৫ ।$$

ইহার মূল ১৫৭৭ | $\frac{১৫৭৭ \times ৩৪৩৮}{৩৩৬৯} = ১৬০৯$ । ইহার চাপ ২৭।৫৫।

এইরূপ $\sqrt{২৯৭৭^{২} - ১১৮৫^{২}} = ২৭৩১$ | $\frac{২৭৩১ \times ৩৪৩৮}{৩২২৭} = ২৯১০$ ইহার চাপ ৫৭।৫১। পূর্ব্ববৎ শোধনে মেষাহ্ন্যদয়।

## অন্যদাহ।

কোণ-কোটি-ভয়া নিঘ্নী কোণ-সম্মুখ-বাহুভা।
ত্রিজ্যা-ভক্তা কোণ-লগ্ন-ভুজজ্যা চাপজাত্যকে ॥২৪॥

কোণের সম্মুখবর্ত্তি বাহুর স্পর্শ রেখাকে কোণের কোটি স্পর্শ রেখা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে কোণ লগ্ন ভুজের জ্যা হইবে।

অনেন পরমক্রান্তি-কোটি-স্পর্শরেখাহতা।
ক্রান্তি-স্পর্শরেখা ত্রিজ্যা-হৃতা জ্যা বিষুবাংশজা ॥২৫॥

ক্রান্তির স্পর্শ রেখাকে পরম ক্রান্তির কোটি স্পর্শ রেখা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে বিষুবাংশের জ্যা হয়।

$$\frac{\text{কোস্প পক্রা} \times \text{স্প ক্রা}}{\text{ত্রি}} = \text{জ্যা বিষুবাংশ।}$$

উদাহরণ—পূর্ব্বোক্ত সারণী মতে পরমক্রান্তি ২৩।২৭ ইহার কোটি স্পর্শ-রেখা ৭৯২৬। এক রাশির ক্রান্তি ১১।২৯ ইহার স্পর্শরেখা ৬৯৮।

অত এব $\frac{৭৯২৬ \times ৬৯৮}{৩৪৩৮} = ১৬০৯$। ইহার চাপ ২৭।৫৫

এইরূপ $\frac{৭৯২৬ \times ১২৬৩}{৩৪৩৮} = ২৯১১$। ইহার চাপ ৫৭।৫১। শোধনে পূর্ব্ববৎ মেষাদি মান।

দশঘাত গণিত নিয়মে

কোস্প ( ২৩।২৭ ) = ১০.৩৬২৭৩৫৪ কোস্প ( ২৩।২৭ ) = ১০.৩৬২৭৩৫৪
স্প ক্রা ( ১১।১৯ ) = ৯.৩০৭৮১৫৫ স্প ক্রা ( ২০।১০ ) = ৯.৫৬৪৯৮৩১

ত্রি = ১০ হীন = ৯.৬৭০৫৫০৯ ত্রি = ১০ হীন = ৯.৯২৭৭১৮৫
= ২৭।৫৫। = ৫৭।৫১।

পূর্ব্ববৎ শোধনে পূর্ব্বতুল্যই মেষাদ্যুদয়।

## অন্যচ্চ।

কর্ণ-কোটি-জ্যকা ত্রিজ্যা-বিহতা দোঃ কোটিজ্যকা।
লব্ধা চাপর দোঃ কোটিশিঞ্জিনী-চাপজাত্যকে ॥২৬॥

চাপজাত্যে কর্ণের কোটিজ্যাকে ত্রিজ্যা দ্বারা গুণ করিয়া ভুজের কোটিজ্যা দ্বারা ভাগ করিলে অপর ভুজের কোটিজ্যা পাওয়া যায়।

মেষাদীনাঞ্চ কোটিজ্যা ত্রিজ্যাঘ্নী দ্যুজ্যয়া হৃতা।
বিষুবাংশক-কোটিজ্যা তস্যা-লঙ্কোদয়ানবঃ ॥২৭॥

মেষাদি রাশিত্রয়ের পৃথক্ পৃথক্ কোটিজ্যাকে ত্রিজ্যা দ্বারা গুণ ও নিজ-নিজ দ্যুজ্যা দ্বারা ভাগ করিলে বিষুবাংশের কোটিজ্যা হইবে। তাহার ধনুতে যত পল তাহা অধোঽধঃ শোধন করিলে মেষাদি রাশিত্রয়ের পৃথক্

পৃথগ্ লঙ্কোদয় পল হয়। বিষুবাংশের কলা তুল্য অসুকে ৬ দ্বারা ভাগ করিলে লঙ্কোদয় পল হয়।

$$\frac{\text{কোজ্যা (রাশি)} \times \text{ত্রি}}{\text{কো জ্যা ক্রা}} = \text{কোজ্যা বিষুবাংশ।}$$

উদাহরণ—পূর্ব্বোক্ত সারণী মতে জ্যা প্রভৃতি লইয়া

$$\frac{২৯৭৭ \times ৩৪৩৮}{৩৩৬৯} = ৩০৩৮ \text{ ইহার কোটিচাপ } ২৭।৫৫।$$

$$\frac{১৭১৯ \times ৩৪৩৮}{৩২২৭} = ১৮৩১ \text{ ইহার কোটি চাপ } ৫৭।৫১।$$

ইহা হইতে উদয়কাল আনয়নের নিয়ম পূর্ব্ববৎ।

দশঘাত গণিতানুসারে

| | | | |
|---|---|---|---|
| কোজ্যা ( ৩০ ) | =৯. ৯৩৭ ৫৩০৬ | কোজ্যা ( ৬০ ) | =৯. ৬৯৮৯৭০ |
| ত্রিজ্যা | =১০ | ত্রিজ্যা | = ১০ |
| | ১৯. ৯৩৭ ৫৩০৬ | | ১৯. ৬৯৮৯৭০০ |
| কোজ্যা (১১।১৯) | =৯. ৯৯১ ২১৮৪ | কোজ্যা (২০ ১০) | =৯. ৯৭২৫২৩৯ |
| কোজ্যাবিষুবাংশ | =৯. ৯৪৬৩১২২ | কোজ্যাবিষুবাংশ | =৯. ৭২৬৪৪৬১ |
| | =২৭।৫৫ | | =৫৭।৪৯ |

ইহা হইতে কাল পূর্ব্ববৎ।

# অথ নিষ্পন্নান্ তান্ নিরক্ষোদয়াসূনাহ।

তে চাসবো নিগম ভূধর ষট্ক চন্দ্রা ১৬৭৪<br>
বেদাঙ্ক সপ্ত শশিনো ১৭৯৪ হশ্বিগুণাঙ্ক চন্দ্রাঃ। ১৯৩২<br>
ব্যস্তা স্তথা নিজ চরার্দ্ধ বিহীন যুক্তাঃ<br>
যণ্নাং ক্রমাৎ স্ব বিষয়ে পুনরুৎ ক্রমাচ্চ ॥২৮॥

মেষের নিরক্ষোদয়াসু ১৬৭৪ বৃষের ১৭৯৪ মিথুনের ১৯৩২। কর্কটের ১৯৩২ সিংহের ১৭৯৪ কন্যার ১৬৭৪।

মেষাদি ছয় রাশির উদয়াসু যথাক্রমে তুলাদি ছয় রাশির উদয়াসু হইবে। মেষাদি তিন রাশিতে চরার্দ্ধ কাল হীন, কর্কটাদি তিন রাশিতে যুক্ত, তুলাদি তিন রাশিতে যুক্ত ও মকরাদি তিন রাশিতে হীন করিলে নিজ নিজ দেশের উদয়াসু হইয়া থাকে।

## অথ ব্যাবহারিক পলমানেন পুনস্তানাহ।

অঙ্কাদ্রিদস্রা ২৭৯ নবগোদৃশো ২৯৯ যম-
দ্বিজা ৩২২ অজাদ্যা শ্চরকৈঃ সমূনিতাঃ।
ব্যস্তাশ্চ ব্যস্তৈঃ স্ব চরৈশ্চ সংযুতাঃ
ষড়্‌ভোদয়ঃ স্বে পুনরুৎ ক্রমোদয়ঃ ॥২৯॥

ছয় ৬ অসুতে ১ পল হয়। মেষের নিরক্ষোদয়াসু ১৬৭৪÷৬ = ২৭৯ পল মেষের নিরক্ষোদয়। এইরূপে বৃষের ২৯৯। মিথুনের ৩২২, বিলোমক্রমে কর্কটের ৩২২, সিংহের ২৯৯, কন্যার ২৭৯ পল। ইহাতে পূর্ব্বোক্ত নিয়মে নিজ নিজ রাশির চর কাল সংস্কার করিলে মেষাদি দ্বাদশ রাশির স্বদেশোদয় হইয়া থাকে।

## অথ স্থূল চরকাল সাধনম্।

মধ্যাহ্নকালে বিষুবদ্দিনে যা
শঙ্কোঃ প্রভা সা পলভা নিরুক্তা।
দিগ-নাগ-সত্র্যংশ গুণৈ বিনিঘ্নী
স্থূলানি দেশে চর-খণ্ডকানি ॥৩০॥

যে দিনে দিন রাত্রির পরিমাণ সমান হয়, তাহাকে বিষুবদ্দিন বলে। ঐ দিনে মধ্যাহ্নকালে দ্বাদশাঙ্গুল শঙ্কুর যে ছায়া হয়, তাহার নাম পলভা। পলভাকে যথাক্রমে ১০, ৮, ৩⅓ দ্বারা গুণ করিলে স্বদেশে মেষাদি রাশি-ত্রয়ের চরকাল হইবে। এই চরকাল সাধন প্রণালী অতি স্থূল। কলিকাতার পলভা ৫ অঙ্গুলি, তাহাকে যথাক্রমে, ১০, ৮, ৩⅓ দ্বারা গুণ করিলে "মেষের চর ৫০, বৃষের ৪০ ও মিথুনের ১৭ পল চরকাল হয়।

## অথ সূক্ষ্ম চরকাল সাধনম্।

ক্রান্তিজ্যকা পলভয়া বিহতার্ক-ভক্তা
কুজ্যা ভবেৎ পুনরপি ত্রিগুণাহতা সা।
দ্যুজ্যা হৃতা চরগুণ শ্চরমস্য চাপং
দিগ্‌ভির্হতং চরপলং ভবতীহ সূক্ষ্মম্ ॥৩১॥

ক্রান্তিজ্যাকে দেশের পলভা দ্বারা গুণ করিয়া দ্বাদশ দ্বারা ভাগ করিলে কুজ্যা হয়। তাহাকে ত্রিজ্যা দ্বারা গুণ ও দ্যুজ্যা দ্বারা ভাগ করিলে চর-জ্যা পাওয়া যায়। তাহার ধনুঃ চরাংশ। সেই চরাংশকে দশ দ্বারা গুণ করিলে সূক্ষ্ম নিয়মে চরপল হইবে।

উদাহরণ—১ রাশির ক্রান্তিজ্যা ৬৮৪। দ্যুজ্যা ৩৩৬৯। $\frac{৬৮৪ \times ৫}{১২} = ২৮৫$

$\frac{২৮৫ \times ৩৪৩৮}{৩৩৬৯}$ = ২৯৫ চরজ্যা, ইহার চাপ ৪।৫০ চরাংশ। ইহাকে ১০ গুণ করিলে মেষের চরকাল ৪৮। এইরূপ বৃষের ৩৯ মিথুনের ১৬ পল।

## অথ প্রকারান্তরে গোলগণিত নিয়মেন সূক্ষ্ম চরকাল সাধনম্।

অক্ষাংশ-স্পর্শরেখা যা ক্রান্ত্যংশ-চ্ছায়য়া হতা।
ত্রিজ্যা-ভক্তা চরজ্যা স্যাৎ চরকাল স্ততো ভবেৎ ॥৩২॥

অনন্তরোক্ত চরজ্যাকে ত্রিজ্যা দ্বারা গুণ ও ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে অথবা পূর্ব্বোক্ত "মধ্যজ্যা ত্রিজ্যয়োর্ঘাতঃ" এই নিয়মের দ্বারা অবগত হওয়া যায় যে, অক্ষাংশের স্পর্শরেখাকে ক্রান্তির স্পর্শরেখা দ্বারা গুণ করিয়া ত্রিজ্যা দ্বারা ভাগ করিলে চরজ্যা হয়। তাহার ধনুঃ সাধন করিয়া পূর্ব্বোক্ত নিয়মে চরকাল নির্ণয় করিবে।

উদাহরণ—এক রাশির ক্রান্তি ১১।২৯ ইহার স্পর্শরেখা ৬৯৮ কলিকাতার অক্ষাংশ ২২।৩২ ইহার স্পর্শ রেখা ১৪২৬। ত্রিজ্যা ৩৪৩৮।

অতএব $\frac{৬৯৮ \times ১৪২৬}{৩৪৩৮}$ = ২৯০ ইহার চাপ ৪।১০ ইহার পল ৪৮ মেষের চরকাল। এইরূপ দুই রাশির ক্রান্তি হইতে

$\frac{১২৬৩ \times ১৪২৬}{৩৪৩৮}$ = ৫২৪ ইহার চাপ ৮।৪১।

চরকাল ৮৭ ইহা হইতে মেষের চর ৪৮ শোধনে বৃষের চরকাল ৩৯।

এইরূপ তিন রাশির ক্রান্তি হইতে

$\frac{১৪৯১ \times .৪২৬}{৩৪৩৮}$ = ৬১৪ ইহার চাপ ১০।২১ চরকাল ১০৩।

ইহা হইতে দুই রাশির চরকাল ৮৭ শোধনে মিথুনের চরকাল ১৬।

দশঘাত গণিত নিয়মানুসারে

স্পর্শ (২২।৩২) = ৯.৬১৭৯৩৮৫ স্পর্শ (২২।৩২´) = ৯.৬১৭৯৩৮৫
স্পর্শ (১১।২৯) = ৯.৩০৭৮১৫৫ স্পর্শ (২০।১০) = ৯.৫৬৪৯৮৩১

১৮.৯২৫৭৫৪০ ১৯.১৮২৯২১৬
ত্রিজ্যা হীন ১০ ত্রিজ্যা হীন ১০

৮.৯২৫৭৫৪০ ৯.১৮২৯২১৬
চাপ ৪।৫´০ = ৪৮।২০ মেষের চর। চাপ ৮।৪৬´ = ৮৭।৪০

৮৭।৪০ − ৪৮।২০ = ৩৯।২০ বৃষের চরকাল।

স্পর্শ (২২।৩২) = ৯.৬১৭৯৩৮৫
স্পর্শ (২৩।২৭) = ৯.৬৩৭২৬৪৬

১৯.২৫৫২০৩১
ত্রিজ্যা হীন ১০

৯.২৫৫২০৩১
চাপ = ১০।২২´ = ১০৩।৪০। ১০৩।৪০ − ৮৭।৪০ = ১৬ মিথুনের চরকাল

## অথ চরকালস্য ধনর্ণতোপপত্তি কথনং।

উন্মণ্ডলাধঃ ক্ষিতিজং হি সৌম্যে
তস্মাচ্চরোত্থাৎ সময়াচ্চ পূর্ব্বং॥

উদেতি রাশি-ত্রিতয়ং ক্রিয়াদ্যং
চরার্দ্ধ কালেন ততো বিয়োজ্যং ॥৩৩॥



উ = উন্মণ্ডল।
ক্ষি = ক্ষিতিজবৃত্ত।
চ = বিষুবদ্বৃত্তে চরকাল।
ক্রা = ক্রান্তি।
দ্যু = দ্যুজ্যাবৃত্ত।
স = ক্রান্তি বৃত্ত ও বিষুবদ্বৃত্তের সম্পাত।
র = উদয়কালেরবি ও লগ্ন অন্য সময়ে কেবল লগ্ন।
দ = দশম লগ্ন।
ব = বন্ধুভাব স্থান
কু = কুজ্যা।
অ = অগ্রা।
ধ্রু = ধ্রুব স্থান।
ধ্রুপো = ধ্রুবদ্বয় প্রোতবৃত্ত
খ = খস্বস্তিক।
অ = অধঃ স্বস্তিক।

সায়ন মেষাদি ছয় রাশিতে সূর্য্য বিষুবদ্বৃত্তের উত্তরে ও তুলাদি ছয় রাশিতে দক্ষিণে অবস্থান করেন; এ জন্য মেষাদি ছয় রাশিকে উত্তরগোল ও তুলাদি ছয় রাশিকে দক্ষিণগোল বলে। ভারতবর্ষ নিরক্ষ দেশের উত্তরে এজন্য উত্তরগোলে স্বদেশের ক্ষিতিজবৃত্ত (Horizon) উন্মণ্ডলের অর্থাৎ নিরক্ষদেশীয় ক্ষিতিজবৃত্তের অধোদেশে অবস্থিত, এজন্য উন্মণ্ডলে উদিত হইবার চরার্দ্ধকাল তুল্য পূর্ব্বেই উত্তরগোলস্থ মেষাদি তিনরাশি ক্ষিতিজে সংলগ্ন অর্থাৎ উদিত (রাশী নামুদয়ো লগ্নং) হয়। সুতরাং নিরক্ষোদয়কালে চরকালহীন করিলে স্বদেশে মেষাদি তিনরাশির উদয়কাল হয়।

উদাহরণ—মেষরাশির নিরক্ষোদয়কাল ২৭৯ পল ইহা হইতে কলিকাতায় মেষরাশির চর ৪৮ পল; বিয়োগ করিলে ২৩১ পল কলিকাতায় মেষরাশির উদয়কাল। এইরূপ বৃষের উদয়কাল ২৯৯ পল হইতে কলিকাতায় বৃষের চর ৩৯ পল বিয়োগ করিলে কলিকাতায় বৃষের উদয়কাল ২৬০

পল। মিথুনের নিরক্ষোদয় ৩২২ পল হইতে মিথুনের চর কাল ১৬ পল হীন করিলে ৩০৬ পল কলিকাতায় মিথুনের উদয়কাল।

অতোঽন্যথা দক্ষিণ-গোলভাগে,
উন্মণ্ডলং স্বক্ষিতিজাদ্ যতোঽধঃ॥
তুলাদি-রাশি-ত্রিতয়ং হি পশ্চা
দু্দত্যতঃ স্বং ক্রিয়তে নিরক্ষে॥৩৪॥

দক্ষিণগোলে ইহার অন্যথা হয়। যেহেতু উন্মণ্ডল ক্ষিতিজবৃত্তের অধঃ, অবস্থিত থাকে। সুতরাং উন্মণ্ডলে উদিত হইবার চরার্দ্ধ-কালতুল্য পর দক্ষিণগোলে তুলাদি তিনরাশি ক্ষিতিজে সংলগ্ন হয় এজন্য নিরক্ষোদয় কালের সহিত তুলাদি তিনরাশির চরকাল যোগ করিলে তত্তৎ রাশির স্বদেশোদয় কাল হয়।

উদাহরণ—কলিকাতায় তুলাদি তিনরাশির চরকাল যথাক্রমে ৪৮,৩৯,১৬ ইহা তুলাদি তিনরাশির নিরক্ষোদয় কাল, ক্রমশঃ ২৭৯, ২৯৯, ৩২২ পলে যোগ করিলে তুলার উদয়কাল ৩২৭ পল, বৃশ্চিকের উদয়কাল ৩৩৮ পল ধনুর উদয়কাল ৩৩৮ পল হয়।

মেষাদিত স্তৌলি-গৃহাদিতো বা
ষড়্ভোদয়ঃ খাগ্নি-মিতাভি রেব।
নিরক্ষকে-চক্র-তুরীয়ভাগো-
দয়ো ভবেদ্ বান-কুভির্ঘটীভিঃ॥৩৫॥

স্বদেশেও নিরক্ষদেশে সর্ব্বত্রই মেষাদি কন্যা পর্য্যন্ত ছয় রাশি ও তুলা হইতে মীনান্ত পর্য্যন্ত ছয় রাশি ত্রিশ ত্রিশ দণ্ডে উদিত হয়। তিন তিন রাশি কেবল নিরক্ষদেশেই পনের পনের দণ্ডে উদিত হয়। স্বদেশোদয় সাধন জন্য মেষাদি ছয় রাশিতে চরকাল হীন করিতে হয়, কিন্তু মেষাদি তিন রাশিতে চরকাল বৃদ্ধি পাইতে থাকে এজন্য তাহা ধনরূপ চরকাল। কর্কটাদি তিন রাশিতে চরকাল ক্রমশঃ কমিতে থাকে, এজন্য উহা ঋণ রূপ চরকাল। ঋণকে ঋণ করিতে হইলে, তাহা ধন হয়, ইহা গণিত-শাস্ত্রে প্রসিদ্ধ। এজন্য কর্কটাদি তিন রাশিতে চরকাল যোগ করিবে।

এইরূপ তুলাদি ছয় রাশিতে চরকাল ধন হইলেও মকরাদি তিন রাশিতে চরকালের ক্রমশঃ অপচীয়মানতা হেতু মকরাদি তিন রাশিতে চরকাল বিয়োগ করিবে।

উদাহরণ—কর্কট, সিংহ ও কন্যার নিরক্ষোদয় কাল যথাক্রমে ৩২২, ২৯৯, ২৭৯ পল ইহাতে এই তিন রাশির যথাক্রমে চরকাল ১৬, ৩৯, ৪৮ যোগ করিলে ৩৩৮ ৩৩৮, ৩২৭ পল কর্কটাদি তিন রাশির যথাক্রমে স্বদেশোদয় কাল।

এবং মকরাদি তিনরাশির নিরক্ষোদয় যথাক্রমে ৩২২, ২৯৯, ২৭৯ পল, হইতে উক্ত তিন রাশির চরকাল ১৬, ৩৯, ৪৮ হীন করিলে স্বদেশোদয় কাল যথাক্রমে ৩০৬, ২৬০, ২৩১ পল হয়।

## কলিকাতায় লগ্ন খণ্ডা।

| মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২৩১ | ২৬০ | ৩০৬ | ৩৩৮ | ৩৩৮ | ৩২৭ | ৩২৭ | ৩৩৮ | ৩৩৮ | ৩০৬ | ২৬০ | ২৩১ |

## লঙ্কোদয় খণ্ডা।

| মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২৭৯ | ২৯৯ | ৩২২ | ৩২২ | ২৯৯ | ২৭৯ | ২৭৯ | ২৯৯ | ৩২২ | ৩২২ | | |

## অথ লগ্নাদি স্থান কথনং।

যত্রাপবৃত্তং ক্ষিতিজে বিলগ্নং
প্রাচ্যাং গৃহাদ্যং ক্রিয়তো হি লগ্নং।
অস্তাখ্য-লগ্নং ক্ষিতিজে প্রতীচ্যাং
যাম্যোত্তরে স্যাদ্দশমঞ্চ লগ্নং ॥৩৬॥

ক্রান্তি বৃত্ত পূর্ব্বদিকে যে বিন্দুতে ক্ষিতিজে সংলগ্ন হইবে সেই স্থানের নাম লগ্ন। মেষাদি হইতে এই বিন্দু পর্য্যন্ত রাশ্যাদি অবয়বই লগ্নের পরিমাণ।

## দ্বাদশভাব কথনং।

তনুর্ধনং সোদরশ্চ বন্ধুঃ পুত্রো রিপুস্তথা।
পত্নী চ নিধনং ধর্ম্মঃ কর্ম্ম চায়োব্যয়োঽপি চ ॥

তনু, ধন, সহজ, বন্ধু, পুত্র, রিপু, পত্নী, মৃত্যু, ধর্ম্ম, কর্ম্ম, আয় ও ব্যয় এই দ্বাদশটী ভাব পূর্ব্বাচার্য্যগণ কর্ত্তৃক কল্পিত হইয়াছে।

## অথ দ্বাদশভাব সাধনম্—

লগ্নং সুখাৎ তুর্য্যগৃহং হি কামাৎ
কামঞ্চ মধ্যাৎ খভ মেব লগ্নাৎ।
প্রোহ্যাবশেষং দহনৈ র্বিভক্তং
চৈকৈকভাগং ক্রমশো নিদধ্যাৎ ॥
লগ্নাদিষু স্যু স্তনুতো হি ভাবাঃ
সন্ধি র্যুতার্দ্ধং পরপূর্ব্বয়োঃ স্যাৎ।
ভাবে সমে পূর্ণবলং হি সন্ধৌ
বীর্য্যস্য নাশং জগু রেব তজ্জ্ঞাঃ ॥

লগ্নভাবকে চতুর্থভাব হইতে, চতুর্থভাবকে পত্নীভাব হইতে পত্নীভাবকে দশমভাব হইতে, দশমভাবকে লগ্ন হইতে পৃথক্ পৃথগ্ বিয়োগ করিয়া তাহাদিগকে তিন দ্বারা ভাগ করিয়া তাহার এক এক ভাগ ক্রমশঃ লগ্নাদি ভাবে যোগ করিলে পরপর ভাব হইবে। লগ্ন ও চতুর্থ ভাবের অন্তরকে তিন ভাগ করিয়া তাহার একভাগ লগ্নে যোগ করিলে ধন ভাব। ধনভাবে একভাগ যোগ করিলে সহজ ভাব হইবে। এইরূপ পত্নী ও বন্ধুভাবের অন্তরের তিন ভাগের এক ভাগ বন্ধুভাবে যোগ করিলে পুত্রভাব তাহাতে একভাগ যোগ করিলে রিপুভাব হইবে।

| | | | |
|---|---|---|---|
| বন্ধু | ৬।১৬।১৩।৪৯ | তনু | ৩,১৯।২৩।৪১ |
| তনু | ৩।১৯'২৩;৪১ | যোগে ধন | ৪ ১৮।২০।২৪ |
| অন্তর | ২;২৬।৫০।৮ | ত্র্যংশ | ০।২৮:৫৬।৪৩ |
| ত্র্যংশ | ০।২৮।১৬:৪৩ | যোগে সহজ | ৫।১৭।১৭।৭ |

| | | | |
|---|---|---|---|
| পত্নী | ৯।১৯।২৩।৪১ | বন্ধু | ৬।১৬।১৩।৪৯ |
| বন্ধু | ৬।১৬।১৩।৪৯ | যোগে পুত্র | ৭।১৭।১৭।৬ |
| অন্তর | ৩।৩।৯।৫২ | ত্র্যংশ | ১।১।৩।১৭ |
| ত্র্যংশ | ১।১।৩।১৭ | যোগে রিপু | ৮।১৮।২০।২৩ |

তনু প্রভৃতি ছয়টী ভাবে ছয় ছয় রাশি যোগ করিলে যথা ক্রমে পত্নী প্রভৃতি ছয় ভাব হয়। যথা—

| | | | |
|---|---|---|---|
| তনু | ৩।১৯।২৩।৪১ | পত্নী | ৯।১৯।২৩।৪১ |
| ধন | ৪।১৮।২০।২৪ | মৃত্যু | ১০।১৮।২০।২৪ |
| সহজ | ৫।১৭।১৭।৭ | ধর্ম্ম | ১১।১৭।১৭।৭ |
| বন্ধু | ৬।১৬।১৩।৪৯ | কর্ম্ম | ০।১৬।১৩।৪৯ |
| পুত্র | ৭।১৭।১৭।৬ | আয় | ১।১৭।১৭।৬ |
| রিপু | ৮।১৮।২০।২৩ | ব্যয় | ২।১৮।২০।২৩ |

## গম্য সন্ধি সাধনোদাহরণ

তনু ৩।১৯।২৩।৪১
ধন ৪।১৮।২০।২৪

যোগ ৮।৭।৪৪।৫
তনুসন্ধি ৪।৩।৫২।২।৩০
ধন ৪।১৮।২০।২৪
সহজ ৫।১৭।১৭।৭

যোগ ১০।৫।৩৭।৩১
ধনসন্ধি ৫।২।৪৮।৪৫।৩০

সহজ ৫।১৭।১৭।৭
বন্ধু ৬।১৬।১৩।৪৯

যোগ ১২।৩।৩০।৫৬
সহজ সন্ধি ৬।১।৪৫।২৮
এইরূপে
বন্ধু সন্ধি ৭।১।৪৫।২৮
পুত্র সন্ধি ৮।২।৪৮।৪৫।৩০
রিপু সন্ধি ৯।৩।৫২।২।৩০

ইহাদের সহিত ছয় ছয় রাশি যোগ করিলে পত্নী প্রভৃতি ছয় ভাবের গম্য সন্ধি হইবে। এবং তাহাদের পূর্ব্ব পূর্ব্ব ভাবের গম্য সন্ধি সেই সেই ভাবের গত সন্ধি হইবে। যথা—

| | | | |
|---|---|---|---|
| তনু গম্য সন্ধি— | ৪।৩।৫২।২।৩০ | পত্নী গম্য সন্ধি— | ১০।৩।৫২।২।৩০ |
| ধন " | ৫।২।৪৮।৪৫।৩০ | মৃত্যু | ১১।২।৪৮।৪৫।৩০ |
| সহজ " | ৬।১।৪৫।২৮।০ | ধর্ম্ম | ০।১।৪৫।২৮।০ |
| বন্ধু " | ৭।১।৪৫।২৮।০ | কর্ম্ম | ১।১।৪৫।২৮।০ |
| পুত্র " | ৮।২।৪৮।৪৫।৩০ | আয় | ২।২।৪৮।৪৫।৩০ |
| রিপু " | ৯।৩।৫২।২।৩০ | ব্যয় | ৩।৩।৫২।২।৩০ |

## রাশিচক্র




## ভাবচক্র



ইহা হইতে বুঝা যাইতেছে যে রবি শরীরভাবে অবস্থিত, চন্দ্র আয়ভাবে, মঙ্গল ধনভাবে, বুধ ব্যয়ভাবে, বৃহস্পতি পত্নীভাবে, শুক্র ধনভাবে, শনি ব্যয়-ভাবে, রাহু মৃত্যুভাবে ও কেতু ধনভাবে অবস্থিত আছেন। যে গ্রহ যে ভাবে অবস্থিত তিনি সেই ভাবের ফল দান করিয়া থাকেন।

ভাবোনকে চাভ্যধিকে চ খেটে
যাতৈষ্যসন্ধি-স্ফুটখেচরান্তঃ।
লিপ্তী কৃতং ভাবক-সন্ধিকাংশা-
ন্তরেণ ভক্তং ফলমেব ভাবে॥

গ্রহ যে ভাবে অবস্থিত সেই ভাবের স্ফুট অপেক্ষা গ্রহস্ফুট অল্প হইলে ভাবের গত সন্ধি ও গ্রহস্ফুটের অন্তরকে এবং ভাব স্ফুট অপেক্ষা গ্রহস্ফুট অধিক হইলে ভাবের গম্য সন্ধি ও গ্রহস্ফুটের অন্তরকে ৬০ দ্বারা গুণ করিয়া সেই গত বা গম্য সন্ধি স্ফুট ও ভাব স্ফুটের অন্তর দ্বারা ভাগ করিলে যে ফল হয়, গ্রহ সেই ভাবে তত কলা ফলপ্রদান করিবেন।

ফল পরিমাণোদাহরণ।

| | |
|---|---|
| তনু ভাব = ৩।১৯।২৩।৪১ | স্ফুটরবি = ৩।৩।৫২।৪ |
| তনু গত সন্ধি = ৩।৩।৫২।২ | তনু গত সন্ধি = ৩।৩।৫২।২ |
| অন্তর = ১৫।৩১।৩৯ | অন্তর = ০।২ |

বিকলা = ৫৫৮৯৯। পূর্ণ ফল = ৬০ কলা।

$$\frac{২ \times ৬০}{৫৫৮৯৯} = \text{স্বল্পত্বাৎ } ০।০$$ । অতএব রবি সন্ধিস্থানে অবস্থিত।

| | |
|---|---|
| পত্নীস্থ গুরুঃ = ৯।২৭।৩১।১১ | পত্নী ভাব = ৯।১৯।২৩।৪১ |
| পত্নী গম্য সন্ধি = ১০।৩।৫২।২ | পত্নী গম্য সন্ধি = ১০।৩।৫২।২ |
| অন্তর = ৬।২০।৫১ | অন্তর = ১৫।৩১।৩৯ |
| বিকলা = ২২৮৫১ | বিকলা = ৫৫৮৯৯ |

$$\text{ফল} = \frac{২২৮৫১ \times ৬০}{৫৫৮৯৯} = ২৪।৩২ \text{ বিকলা}।$$

সুতরাং পত্নীভাবে বৃহস্পতি ২৪ কলা ৩২ বিকলা ফল দান করিবেন।

এইরূপ ভাবে সকল গ্রহের ফল পরিমাণ—

| | | | |
|---|---|---|---|
| রবেঃ | | কুজস্য | ৪৬।১৫ |
| চন্দ্রস্য | ২৩।৪৩ | বুধস্য | ১৯।৪৬ |
| গুরোঃ | ২৪।৩২ | রাহোঃ | ৪৭।২২ |
| শুক্রস্য | ৩৬।২৭ | কেতোঃ | ৪৭।২২ |
| শনেঃ | ৩।৪৭ | | |

## অথ গ্রহাণাং স্ফুট দৃষ্টি সাধনম্।

দ্রষ্ট্রা বিহীনা দ্বিজ-দৃশ্য-খেটা-
দেকাদি-শেষে খলু দৃষ্টি পাদাঃ।
শূন্যেন্দু-রাম-দ্বি-নভোঽব্ধি-রাম-
দ্বি-চন্দ্র-খাভ্রাভ্র-মিতাঃ গ্রহাণাম্॥
বেদাস্তৃতীয়ে ক্ষিতিজস্য কামে
গুরোশ্চতুর্থে নিধনেঽথ সৌরেঃ।
ধনে চ ধর্ম্মেঽহং শক ভোগ্য-ঘাতা-
ল্লব্ধং খরামৈ রধিকোনকৈন্যে॥

স্বর্ণং বিধেয়ং গত দৃষ্টি পাদৈঃ স্ফুটাখ্য দৃষ্টি র্ভবতীহ সূক্ষ্মা।
সর্ব্বত্র ভাবেষু গ্রহেষু চৈবং দৃষ্টি র্বিচার্য্যা ফলসাধনার্থম্॥

যে গ্রহ বা ভাবকে দর্শন করে তাহার নাম দৃশ্য। যে গ্রহ দৃষ্টি করে তাহার নাম দ্রষ্টা। দৃশ্য গ্রহ বা ভাবের স্ফুট রাশ্যাদি হইতে দ্রষ্টার স্ফুট রাশ্যাদি বিয়োগ করিলে যে রাশ্যাদি পাওয়া যায়, তাহার রাশি অনুসারে গত খণ্ড গ্রহণ করিবে। এবং অংশাদিকে গত খণ্ডা ও গম্য খণ্ডার অন্তর অর্থাৎ ভোগ্য দ্বারা গুণ করিয়া ত্রিশ দ্বারা ভাগ করিলে যে ফল পাওয়া যায় তাহা গত খণ্ডা হইতে এষ্য খণ্ডা অধিক হইলে গত খণ্ডায় যোগ ও এষ্য খণ্ডা অল্প হইলে গত খণ্ডায় বিয়োগ করিবে। এইরূপে যাহা লব্ধ হয় তাহার নাম স্ফুট দৃষ্টি। সম্পূর্ণ দৃষ্টি ৬০ কলা। ত্রিপাদ ৪৫, দ্বিপাদ ৩০, একপাদ ১৫।

# রবি চন্দ্র বুধ ও শুক্রের দৃষ্টি চক্র

| | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| খণ্ডা | ০ | ১৫ | ৪৫ | ৩০ | ০ | ৬০ | ৪৫ | ৩০ | ১৫ | ০ | ০ | ০ |
| ভোগ্য | + ১৫ | + ৩০ | − ১৫ | − ৩০ | + ৬০ | − ১৫ | − ১৫ | − ১৫ | − ১৫ | ০ | ০ | ০ |
| | যোগ ॥ | যোগ ১ | বাদ ॥ | বাদ ১ | যোগ ২ | বাদ ॥ | বাদ ॥ | বাদ ॥ | বাদ ॥ | | | |

## মঙ্গলের দৃষ্টি চক্র

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | ১৫ | ৬০ | ৩০ | ০ | ৬০ | ৬০ | ৩০ | ১৫ | ০ | | |
| + ১৫ | + ৪৫ | − ৩০ | − ৩০ | + ৬০ | ০ | − ৩০ | − ১৫ | − ১৫ | − ০ | ০ | ০ ০ |
| যোগ ॥ | যোগ ১॥ | বাদ ১ | বাদ ১ | যোগ ২ | | বাদ ১ | বাদ ॥ | বাদ ॥ | | | |

## বৃহস্পতির দৃষ্টি চক্র।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | ১৫ | ৪৫ | ৬০ | ০ | ৬০ | ৪৫ | ৬০ | ১৫ | ০ | ০ | ০ |
| + ১৫ | + ৩০ | + ১৫ | — ৬০ | + ৬০ | — ১৫ | + ১৫ | — ৪৫ | — ১৫ | ০ | ০ | ০ |
| যোগ ॥ | যোগ ১ | যোগ ॥ | বাদ ২ | যোগ ২ | বাদ ॥ | যোগ ॥ | বাদ ১॥ | বাদ ॥ | | | |

## শনির দৃষ্টি চক্র

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ০ | ৬০ | ৪৫ | ৩০ | ০ | ৬০ | ৪৫ | ৩০ | ৬০ | ০ | ০ | ০ |
| + ৬০ | — ১৫ | — ১৫ | — ৩০ | + ৬০ | — ১৫ | — ১৫ | + ৩০ | — ৬০ | ০ | ০ | ০ |
| যোগ ২ | বাদ ॥ | বাদ ॥ | বাদ ১ | যোগ ২ | বাদ ॥ | বাদ ॥ | যোগ ১ | বাদ ২ | | | |

রবির প্রতি গ্রহগণের দৃষ্টি গণনা করা হইতেছে। রবির প্রতি রবির দৃষ্টি নাই। রবির স্ফুট ৩।৩।৫২ হইতে চন্দ্রস্ফুট ১২৬।৪০ বিয়োগ করিলে

১।৭।১২ হয় চন্দ্রের দৃষ্টি চক্রে ১ রাশি সংখ্যায় গত খণ্ডা ০ এষ্য খণ্ডা ১৫ ধন-ভোগ্য ১৫ ইহাদ্বারা ৭।১২কে গুণ করিয়া ৩০ দ্বারা ভাগ করিলে ৩।৩৬ হয় অথবা ১ রাশির খণ্ডায় যোগ ॥ অৰ্দ্ধ লেখা আছে অতএব ৭।১২ এর অৰ্দ্ধ ৩।৩৬ হয় ইহা গত খণ্ডা ০ সহিত যোগ করিলে ৩।৩৬ হয় ইহাই রবির প্রতি চন্দ্রের স্ফুট দৃষ্টি।

রবিরস্ফুট ৩।৩।৫২ হইতে মঙ্গলের স্ফুট ৪.২১।৩৯ বিয়োগ করিলে ১০।১২।১৩ হয় মঙ্গলের দৃষ্টি খণ্ডা চক্রে দশম গৃহে দৃষ্টি নাই ভোগ্য খণ্ডাও নাই। সুতরাং জানা যাইতেছে রবির প্রতি মঙ্গলের দৃষ্টি নাই।

রবিরস্ফুট ৩।৩।৫২ হইতে বৃহস্পতির স্ফুট ৯।২৭।৩১ বিয়োগ করিলে ৫।৬।২১ হয় বৃহস্পতির দৃষ্টি চক্রে পঞ্চম গৃহে ০। ষষ্ঠ গৃহে ৬০ সুতরাং ভোগ্য ৬০। অতএব ৬।২১ ইহাকে ৬০ দ্বারা গুণ ও ৩০ দ্বারা ভাগ করিলে অর্থাৎ অংশাদির দ্বিগুণ হইলে ১২।৪২ হয় ইহা রবির প্রতি বৃহস্পতির দৃষ্টির পরিমাণ।

রবির স্ফুট ৩.৩।৫২ হইতে শনির স্ফুট ২।৩.৪৭ অন্তর করিলে ১।০ ৫ হয় শনির দৃষ্টি চক্রে ১ সংখ্যার খণ্ডা ০ পরবর্ত্তী গৃহের খণ্ডা ৬০ ভোগ্য ৬০ সুতরাং ০.৫ ইহার দ্বিগুণ ০.১০ রবির প্রতি শনির স্ফুট দৃষ্টি।

এইরূপে সকল গ্রহের দৃষ্টি গণনা করিয়া নিম্নে একটী চক্র সন্নিবেশিত হইল।

| গ্রহ গ্রহ দৃষ্টিঃ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| রবৌ | ০।০ | ৩।৩৬ | ০।০ | ০।০ | ১২।৪২ | ০।০ | ০।১০ |
| চন্দ্রে | ০।০ | ০।০ | ১২।২৯।৩০ | ০।০ | ৫৯।৩৪।৩০ | ৮।০ | ০।০ |
| কুজে | ৭।৫৩।৩০ | ৩৯।৫৯ | ০।০ | ১১।২৭ | ৪৭।৫৬ | ০।০ | ৫১।৪ |
| বুধে | ০।০ | ১।২।৩০ | ০।০ | ০।০ | ২।২৮ | ০।০ | ০।০ |
| গুরৌ | ৪৮।১০।৩০ | ২৯।৩৪।৩০ | ১১।৪৪ | ৪৫।৩৭ | ০।০ | ২৯।৪২ | ৩৩।৮ |
| শুক্রে | ৪।২৪ | ৩১।০ | ০।০ | ৬।৫৭।৩০ | ৫২।২৫।৩০ | ০।০ | ৫৫।৩৩।৩০ |
| শনৌ | ০।০ | ০।০ | ৮।৫৬ | ০।০ | ৪৭।২৮ | ৪।২৬।৩০ | ০।০ |

| তন্বাদি-ভাবদৃষ্টিঃ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| তনৌ | ০।০ | ১১।১২ | ০।০ | ০।০ | ৪৩।৪৬ | ০।০ | ৩১।১৩ |
| ধনে | ৭।১৪।০ | ৩৬।৪০।০ | ০।০ | ৯।৪৭।৩০ | ৪৯।৩৫।৩০ | ০।০ | ৫২।৪৩।৩০ |
| সহজে | ২৮।২৫।০ | ৩৪।৪১।৩০ | ০।০ | ৩৩।৩২ | ৫৪।৫৩ | ২।১৮।৩০ | ৩৮।১৫ |
| বন্ধৌ | ৩৮।৪৯।০ | ১০।২৬ | ১২।১৭।৩০ | ৩৬।১৫।৩০ | ৩১।৫৬ | ১৮।৩৪ | ১৭।৩৩ |
| পুত্রে | ১৬।৩৫।০ | ৪১।১৪ | ৫৩।২৭ | ১১।২৮ | ৫।৭ | ৪২।৪১।৩০ | ২৭।০ |
| রিপৌ | ১৮।৫৬।০ | ৪৯।১০ | ৩৩।১৯ | ৩৯।১১ | ০।০ | ২৪।২০ | ৫২।৪৩।৩০ |
| পত্ন্যাং | ৫২।১৪।০ | ৩৩।৩৮ | ২।১৬ | ৪৯।৪০।৩০ | ০।০ | ১৩।২৮ | ৩৭।১১।৩০ |
| মৃত্যৌ | ৩৭।৪৬ | ১৯।১০ | ৫৩।২২ | ৩৫।১২।৩০ | ০।০ | ৫৭।১০ | ৪৪।৩৩ |
| ধর্ম্মে | ২৩।১৭।৩০ | ৪।৪১।৩০ | ৬০।০।০ | ২০।৪৪ | ৯।৫৩ | ৪২।৪১।৩০ | ৩৩।০ |
| কর্ম্মণি | ৮।৪৯ | ০।০ | ৩৫।২৫ | ৬।১৫।৩০ | ৩৩।৪৩ | ২৮।১৩ | ০।০ |
| আয়ে | ০।০ | ০।০ | ১৭।১১ | ০।০ | ৫৪।৫৩ | ১২।৪১।৩০ | ০।০ |
| ব্যয়ে | ০।০ | ০।০ | ১৩৯।৩০ | ০।০ | ১৮।২২ | ০।০ | ০।০ |

# অথ ক্ষেত্রাধিপ-হোরাধিপ কথনং

কুজ সিত বুধ চন্দ্রার্কজ্ঞ শুক্রার জীবা-
সিত শনি সুরপূজ্যাঃ ক্ষেত্রপা মেষতঃ স্যুঃ।
বিষম-সম-গৃহাদ্য-স্বামিনৌ সূর্য্য-চন্দ্রৌ
চরম-শকল-নাথৌ চন্দ্র সূর্য্যৌ ক্রমাৎ স্তঃ॥

মঙ্গল, শুক্র, বুধ, চন্দ্র, রবি, বুধ, শুক্র, মঙ্গল, বৃহস্পতি, শনি, শনি, বৃহস্পতি ইহারা ক্রমশঃ মেষাদি দ্বাদশ রাশির অধিপতি। সুতরাং মেষ লগ্নে জন্ম হইলে ক্ষেত্রপতি মঙ্গল, বৃষে জন্ম হইলে ক্ষেত্রপতি শুক্র ইত্যাদি।

মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ এই ছয় রাশি বিষম রাশি এবং বৃষ, কর্কট, কন্যা, বৃশ্চিক, মকর ও মীন এই ছয়টী সম রাশি। লগ্নের অর্দ্ধেকের নাম হোরা। বিষম লগ্নের প্রথমার্দ্ধে জন্ম হইলে রবির হোরা, দ্বিতীয়ার্দ্ধে

জন্ম হইলে চন্দ্রের হোরা এইরূপ সম লগ্নের প্রথমার্দ্ধে চন্দ্রের ও দ্বিতীয়ার্দ্ধে সূর্য্যের হোরা হইয়া থাকে।

## দ্রেক্কাণ কথনং।

স্ব পঞ্চম নবমানাং রাশীনা মধিপাঃ ক্রমাৎ।
দ্রেক্কাণ পতয়ো রাশে স্ত্র্যংশো দ্রেক্কাণ উচ্যতে॥

লগ্নের তিন ভাগের এক ভাগের নাম দ্রেক্কাণ। প্রথম ভাগে জন্ম হইলে লগ্নপতির দ্রেক্কাণ, দ্বিতীয় ভাগে জন্ম হইলে লগ্নাপেক্ষায় পঞ্চম রাশি-পতির দ্রেক্কাণ ও তৃতীয় ভাগে জন্ম হইলে লগ্নাপেক্ষায় নবম রাশিপতির দ্রেক্কাণ জানিবে। মেষ লগ্নে জন্ম হইলে প্রথম দ্রেক্কাণপতি মেষাধিপ মঙ্গল, দ্বিতীয় দ্রেক্কাণপতি, সিংহপতি রবি, তৃতীয় দ্রেক্কাণপতি ধনুর অধিপতি বৃহস্পতি ইত্যাদি।

## সপ্তাংশ কথনং।

ওজ লগ্নে নিজক্ষেত্রাদ্ যুগ্মে চ সপ্তম র্ক্ষতঃ।
সপ্তাংশপাশ্চ বিজ্ঞেয়াঃ সপ্তাংশঃ সপ্তভাগকঃ॥

রাশির সাত ভাগের এক ভাগের নাম সপ্তাংশ। বিষম রাশির নিজ রাশি হইতে ও সম রাশির সপ্তম রাশি হইতে ক্রমশঃ সপ্তাংশ গণনা করিবে।

মেষলগ্নে জন্ম হইলে প্রথম সপ্তাংশপতি মেষাধিপ মঙ্গল, দ্বিতীয় সপ্তাংশ-পতি বৃষাধিপ শুক্র ইত্যাদি।

বৃষলগ্নে জন্ম হইলে প্রথম সপ্তাংশপতি বৃশ্চিকাধিপতি মঙ্গল। দ্বিতীয় সপ্তাংশপতি ধনুর অধিপতি বৃহস্পতি। তৃতীয় সপ্তাংশপতি মকরাধিপতি শনি ইত্যাদি।

## নবাংশ কথনং।

চরাণাং স্বাবধিং কৃত্বা স্থিরাণাং নবমাত্তথা।
দ্ব্যাত্মকানাং পঞ্চমাচ্চ নবাংশান্ গণয়েৎ সুধীঃ।
রাশের্নব প্রভাগো যঃ স নবাংশ ইতি স্মৃতঃ।
স্বনবাংশো হি রাশীনাং স্যাদ্ বর্গোত্তম-সংজ্ঞকঃ॥

মেষ, কর্কট, তুলা, মকর এই চারিটী চররাশি। বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ এই চারিটী স্থিররাশি। মিথুন, কন্যা, ধনু, মীন এই চারিটী দ্ব্যাত্মক রাশি। চরলগ্নের চররাশি হইতে, স্থিরলগ্নের নবম রাশি হইতে, দ্ব্যাত্মক লগ্নের পঞ্চম রাশি হইতে নবাংশ গণনা করিতে হয়। লগ্নের নয় ভাগের এক ভাগের নাম নবাংশ। রাশির স্বীয় নবাংশকে বর্গোত্তম বলে।

মেষলগ্নের প্রথম নবাংশে জন্মিলে নবাংশপতি মেষাধিপতি মঙ্গল, দ্বিতীয় নবাংশে নবাংশপতি শুক্র ইত্যাদি।

বৃষলগ্নে জন্ম হইলে মকররাশিপতি শনি, প্রথম নবাংশপতি, কুম্ভপতি শনি দ্বিতীয় নবাংশপতি ইত্যাদি।

মিথুনলগ্নের প্রথম নবাংশাধিপতি, তুলাধিপতি, শুক্র দ্বিতীয় নবাংশপতি মঙ্গল ইত্যাদি।

## দ্বাদশাংশ কথনং।

লগ্নস্য দ্বাদশো ভাগো দ্বাদশাংশক সংজ্ঞকঃ।
স্বগৃহাদ্ গণয়েদ্ ধীমান্ ক্রমেণ দ্বাদশাংশপান্॥

লগ্নের দ্বাদশ ভাগের এক ভাগের নাম দ্বাদশাংশ। জন্ম লগ্ন হইতে ক্রমশঃ প্রতি রাশিতে এক এক অংশ গণনা করিয়া দ্বাদশাংশপতি স্থির করিবে। মেষলগ্নের প্রথম দ্বাদশাংশপতি মঙ্গল, দ্বিতীয় দ্বাদশাংশপতি শুক্র ইত্যাদি।

## ত্রিংশাংশ কথনং।

কুজার্কীজ্যজ্ঞ শুক্রাণাং ভাগা হি বিষমে ক্রমাৎ।
পঞ্চ পঞ্চাষ্ট সপ্তাঙ্কাঃ সমে চ বিপরীতকম্॥

লগ্নের ত্রিশভাগের একভাগের নাম ত্রিংশাংশ। বিষম লগ্নের প্রথম ৫ পাঁচভাগ মঙ্গলের, তৎপরে ৫ ভাগ শনির, তাহার পর ৮ ভাগ বৃহস্পতির, তদনন্তর ৭ ভাগ বুধের, তাহার পর শেষ ৫ ভাগ শুক্রের। সমলগ্নে ইহার বিপরীত অর্থাৎ প্রথম ৫ ভাগ শুক্রের, তাহার পর ৭ ভাগ বুধের, ৮ ভাগ বৃহস্পতির, ৫ ভাগ শনির ও শেষ ৫ ভাগ মঙ্গলের ত্রিংশাংশ হইয়া থাকে।

স্ফুট হইতে সহজে ক্ষেত্রাদি অবগতির জন্য চক্র সন্নিবেশিত হইল।

| রাশি | ক্ষেত্র | হোরা | | দ্রেক্কাণ | | | সপ্তাংশ। | | | | | | | নবাংশ। | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | ১ | ২ | ১ | ২ | ৩ | | | | | | | | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| | ৩০ | ১৫ | ৩০ | ১০ | ২০ | ৩০ | ৪।১৭।৮।৩৪ | ৮।৩৪।১৭।৮ | ১২।৫১।২৫।৪২ | ১৭।৮।৩৪।১৭ | ২১।২৫।৪২।৫১ | ২৫।৪২।৫১।২৫ | ৩০।০।০।০ | ৩।২০ | ৬।৪০ | ১০।০ | ১৩।২০ | ১৬।৪০ | ২০।০ | ২৩।২০ | ২৬।৪০ | ৩০।০ |
| মেষ | ম | র | চ | ম | র | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ |
| বৃষ | শু | চ | র | শু | বু | শ | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বৃ |
| মিথুন | বু | র | চ | বু | শু | শ | বু | চ | র | বু | শু | ম | বৃ | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু |
| কর্কট | চ | চ | র | চ | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ |
| সিংহ | র | র | চ | র | বৃ | ম | র | বু | শু | ম | বৃ | শ | শ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ |
| কন্যা | বু | চ | র | বু | শু | শু | বৃ | ম | শু | বু | চ | র | বু | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু |
| তুলা | শু | র | চ | শু | শ | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু |
| বৃশ্চিক | ম | চ | র | ম | বৃ | চ | শু | বু | চ | র | বু | শু | ম | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ |
| ধনু | বৃ | র | চ | বৃ | ম | র | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ |
| মকর | শ | চ | র | শ | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু |
| কুম্ভ | শ | র | চ | শ | বু | শু | শ | বৃ | ম | শু | বু | চ | বৃ | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু |
| মীন | বৃ | চ | র | বৃ | চ | ম | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ |

# দ্বাদশাংশ

| | ১<br>২।৩০ | ২<br>৫।০ | ৩<br>৭।৩০ | ৪<br>১০।০ | ৫<br>১২।৩০ | ৬<br>১৫।০ | ৭<br>১৭.৩০ | ৮<br>২০ ০ | ৯<br>২২.৩০ | ১০<br>২৫।০ | ১১<br>২৭।৩০ | ১২<br>৩০।০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ |
| বৃষ | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম |
| মিথুন | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু |
| কর্কট | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু |
| সিংহ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ |
| কন্যা | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | [illegible] | চ | র |
| তুলা | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু |
| বৃশ্চিক | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু |
| ধনু | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম |
| মকর | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ |
| কুম্ভ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ |
| মীন | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ |

# ত্রিংশাংশ

| ০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|---|
| মেষ | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| বৃষ | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |
| মিথুন | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| কর্কট | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |
| সিংহ | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| কন্যা | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |
| তুলা | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| বৃশ্চিক | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |
| ধনু | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| মকর | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |
| কুম্ভ | ৫ ম | ১০ শ | ১৮ বৃ | ২৫ বু | ৩০ শু |
| মীন | ৫ শু | ১২ বু | ২০ বৃ | ২৫ শ | ৩০ ম |

পূর্ব্বোক্ত লগ্নস্ফুট ৩.১৯।২৩।৭১ ইহাতে ক্ষেত্রাদির চক্রদৃষ্টে জানা যাই-তেছে বালক চন্দ্রের ক্ষেত্রে, রবির হোরায়, মঙ্গলের দ্রেক্কাণে, শুক্রের

সপ্তাংশে, বৃহস্পতির নবাংশে, শনির দ্বাদশাংশে ও বৃহস্পতির ত্রিংশাংশে জন্মিয়াছে।

রবির স্ফুট ৩।৩ ৫২।৪ ইহাতে জানা যাইতেছে।

চন্দ্রের ক্ষেত্রে, চন্দ্রের হোরায়, চন্দ্রের দ্রেক্কাণে, শনির সপ্তাংশে নিজের নবাংশে নিজের দ্বাদশাংশে ও শুক্রের ত্রিংশাংশে রবি অবস্থিত।

চন্দ্রের স্ফুট ১।২৬।৪০।২৬ সুতরাং চন্দ্র, শুক্রের ক্ষেত্রে, রবির হোরায় শনির দ্রেক্কাণে শুক্রের সপ্তাংশে, বুধের নবাংশে, গুরুর দ্বাদশাংশে ও মঙ্গলের ত্রিংশাংশে অবস্থিত।

মঙ্গলের স্ফুট ৪।২১।৩৯।২৫ এজন্য মঙ্গল, রবির ক্ষেত্রে, চন্দ্রের হোরায়, স্বীয় দ্রেক্কাণে, শনির সপ্তাংশে, শুক্রের নবাংশে, স্বীয় দ্বাদশাংশে, বুধের ত্রিংশাংশে রহিয়াছেন।

বুধের স্ফুট ২।২৭।৪৪।৫৯ অতএব বুধ, নিজের ক্ষেত্রে, চন্দ্রের হোরায়, শনির দ্রেক্কাণে, গুরুর সপ্তাংশে, বুধের নবাংশে, শুক্রের দ্বাদশাংশে ও শুক্রের ত্রিংশাংশে অবস্থান করিতেছেন।

গুরুর স্ফুট ৯।২৭।৩১।১১ ইহাতে জানা যাইতেছে বৃহস্পতি শনির ক্ষেত্রে, রবির হোরায়, বুধের দ্রেক্কাণে, শনির সপ্তাংশে, বুধের নবাংশে স্বীয় দ্বাদশ ংশে ও মঙ্গলের ত্রিংশাংশে অবস্থিত।

শুক্রের স্ফুট ৪।১২।৩৯।৩৪ সুতরাং রবির ক্ষেত্রে, রবির হোরায়, গুরুর দ্রেক্কাণে, নিজের সপ্তাংশে, চন্দ্রের নবাংশে, শনির দ্বাদশাংশে, গুরুর ত্রিংশাংশে শুক্র অবস্থান করিতেছেন।

শনির স্ফুট ২।৩।৪৭।২২ এজন্য শনি, বুধের ক্ষেত্রে, রবির হোরায়, বুধের দ্রেক্কাণে, বুধের সপ্তাংশে, মঙ্গলের নবাংশে, চন্দ্রের দ্বাদশাংশে ও মঙ্গলের ত্রিংশাংশে বিদ্যমান আছেন।

## অথ রব্যাদীনা মুচ্চরাশি কথনং।

মেষ-গো-নক্র-যুবতী-কর্কি-মীন-তুলাঃ ক্রমাৎ।
উচ্চ-গেহাঃ সমাখ্যাতাঃ সপ্তমা নীচরাশয়ঃ॥

মেষ, বৃষ, মকর, কন্যা, কর্কট, মীন ও তুলা রাশি যথাক্রমে রব্যাদি

সপ্তগ্রহের উচ্চরাশি। তাহাদের সপ্তম রাশি অর্থাৎ তুলা, বৃশ্চিক, কর্কট, মীন, মকর, কন্যা ও মেষ রাশি যথাক্রমে তাঁহাদের নীচরাশি।

## পরমোচ্চাংশ কথনং।

ভানোর্দশাংশে হিমগো স্তৃতীয়ে
পঞ্চাংশ ইজ্যস্য কবেশ্চভাংশে।
ভৌমস্য নাগদ্বিলবেহথহেম্ন
স্তিথ্যংশকে সূর্য্যসুতস্য বিংশে॥
সূচ্চং ততঃ সপ্তম রাশিকে স্যাৎ।
তেষ্বেব ভাগেষু সুনীচ সংজ্ঞা॥

উচ্চ রাশিতে গ্রহগণের পরমোচ্চস্থান কথিত হইতেছে। রবির দশম ১০ অংশ, চন্দ্রের ৩ তৃতীয়াংশ, মঙ্গলের ২৮ অষ্টাবিংশাংশ, বুধের ১৫ পঞ্চদশাংশ, বৃহস্পতির ৫ পঞ্চমাংশ, শুক্রের ২৭ সপ্তবিংশাংশ ও শনির ২০ বিংশতিতম ভাগ পরমোচ্চ স্থান। এই সকল রাশির সপ্তমরাশির এই সকল অংশমিত স্থান তাহাদের সুনীচাংশ জানিবে।

## গ্রহগণের নীচাংশ।

| রাশি | অংশ | রাশি | অংশ |
|---|---|---|---|
| রবি | ৬।১০ | বুধ | ১১।১৫ |
| চন্দ্র | ৭।৩ | বৃহস্পতি | ৯।৫ |
| কুজ | ৩।২৮ | শুক্র | ৫।২৭ |
| | | শনি | ০।২০ |

## অথমূলত্রিকোণ কথনং।

বিংশত্যংশা রবেঃ সিংহে ত্রিকোণ মপরে স্বভং।
ইন্দোরুচ্চাৎ সপ্তবিংশত্যংশা মূল ত্রিকোণকং।
দ্বাদশাংশাঃ কুজস্যাজে ত্রিকোণ মপরে গৃহং।
উচ্চাৎ তিথ্যংশকে নার্য্যাং সৌমস্য ত্রিকোণং স্মৃত

কর্কটস্থ দশাংশাশ্চ গুরোঃ কোণং স্বভং পরে।
তিথয়োংহ্শা স্থলে শুক্রস্যাপরে স্বগৃহং কবেঃ॥
রবিজস্থ ঘটে বিংশত্যংশা মূল ত্রিকোণকং।
অপরে নিজভং তস্তেত্যাহু র্হোরা বিচক্ষণাঃ।

সিংহরাশির প্রথম ২০ অংশ রবির মূলত্রিকোণ শেষ ১০ অংশ স্বগৃহ। চন্দ্রের বৃষ রাশির প্রথম তিন ভাগ উচ্চ শেষ ২৭ অংশ মূলত্রিকোণ, মেষের প্রথম দ্বাদশাংশ মঙ্গলের মূলত্রিকোণ শেষ ১৮ অংশ স্বগৃহ। কন্যার প্রথম ১৫ অংশ বুধের স্বগৃহ তৎপর ১০ অংশ মূল ত্রিকোণ। ধনু রাশির প্রথম ১০ অংশ বৃহস্পতির মূল ত্রিকোণ শেষ ২০ অংশ স্বগৃহ। তুলা রাশির প্রথম ১৫ অংশ শুক্রের মূল ত্রিকোণ শেষ ১৫ অংশ স্বগৃহ। কুম্ভের প্রথম ২০ অংশ শনির মূল ত্রিকোণ শেষ ১০ অংশ শনির স্বগৃহ।

## অথ বল সাধনাধ্যায়ঃ।

### তত্রাদ্য বুচ্চ-বল কথনং।

নীচ-খেটান্তরং ভার্দ্ধাধিকে চক্রাদ্ বিশোধয়েৎ।
ভাগী কৃত্য ত্রিভিল´ব্ধং ফলমচ্চ-বলং ভবেৎ॥

গ্রহের স্ফুট রাশ্যাদি হইতে স্বকীয় নীচ রাশ্যংশাদি হীন করিয়া তাহাকে অংশ করিবে। নীচ রাশ্যাদি হীন করিয়া যদি তাহা ছয় রাশির অধিক হয় তবে ১২ বার রাশি হইতে বিয়োগ করিয়া তাহাকে অংশ করিবে এই অংশকে ৩ দ্বারা ভাগ করিলে কলাদি উচ্চ বল হইবে।

পূর্ব্বোক্ত রবির স্ফুট ৩।৩।৫২ ইহা হইতে রবির নীচ রাশ্যাদি ৬।১০ হীন করিলে ৮।২৩।৫২ হয় ইহা ৬ ছয় রাশি হইতে অধিক হওয়ায় ( চক্র ) ১২ রাশি হইতে অন্তর করিলে ৩।৬।৮ হয় ইহার অংশাদি ৯৬।৮ কে ৩ দ্বারা ভাগ করিলে কলাদি ৩২।৩ হয় ইহাই রবির উচ্চবল।

এস্থলে বিশেষ এই যে গ্রহের নীচ রাশ্যাদি ও গ্রহস্ফুটরাশ্যাদির মধ্যে যাহার রাশ্যাদি অধিক তাহা হইতে অপরটী বিয়োগ করিলে ১২ রাশি হইতে বিয়োগের আবশ্যক হয় না ফল সমানই হইয়া থাকে।

যথা রবির নীচরাশ্যাদি ৬।১০ হইতে স্ফুটার্ক ৩।৩।৫২ হীন করিলে ৩।৬।৮ হয় ইহাকে পূর্ব্বোক্ত নিয়মে অংশ করিয়া তিন দ্বারা ভাগ করিলে উচ্চবল ৩২।৩ হয়

এইরূপে সকল গ্রহের উচ্চবল সাধন করিয়া নিম্নে লিখিত হইল।

## উচ্চবলম্।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবেঃ | ৩২।৩ | বুধস্য | ৩৪।৩৫ | শনেঃ | ১৪।৩৬ |
| চন্দ্রস্য | ৫২।৭ | গুরোঃ | ৭।৩০ | | |
| কুজস্য | ৭।৫৩ | শুক্রস্য | ১৪।৪৭ | | |

## অথ গ্রহাণাং মিত্রাদি কথনম্।

মিত্রাণি সূর্য্যস্য কুজেন্দু জীবাঃ
শত্রূ সিতার্কৌচ পরে সমাঃ স্যুঃ।
চন্দ্রস্য মিত্রে রবি-চন্দ্রপুত্রৌ
শেষাঃ সমা শ্চন্দ্রমসো ন শত্রুঃ॥
সূর্য্যেন্দু জীবাঃ সুহৃদোঽসৃজঃস্যাৎ
শত্রু র্বুধ স্তস্য সমৌ সিতার্কী।
মিত্রে সিতার্কৌ চ শশাঙ্কসূনোঃ
শত্রুঃ শশী স্যাদপরে সমাখ্যাঃ॥
গুরোশ্চ মিত্রাণি রবীন্দুভৌমাঃ
শনিঃ সমোঽন্যৌ রিপুসংজ্ঞকৌ স্তঃ।
বুধার্কপুত্রৌ ভৃগুজস্য মিত্রে
সমৌ কুজেজ্যা বিতরৌ চ শত্রূ॥
শনেঃ সিতজ্ঞৌ-সুহৃদৌ চ জীবঃ
সমোহি চান্যে রিপবো ভবন্তি।

## তাৎকালিক মিত্রাদি।

দশায় বন্ধু ত্রিধনান্ত-সংস্থা-
মিত্রাণি চান্যে রিপব স্তদানীম্ ॥

## অধিমিত্রাদি।

নৈসর্গিকা মিত্র-সমাঃহিতা যে
ক্রমাদধিখ্যারিপু-মিত্র-মধ্যাঃ।
তৎকাল-মৈত্রে রিপব স্তদানীং
সমারিসংজ্ঞাধিক-শত্রবঃ স্যুঃ ॥

রবির স্বাভাবিক মিত্র, চন্দ্র, মঙ্গল ও বৃহস্পতি। শত্রু, শুক্র ও শনি। সম বুধ।

চন্দ্রের মিত্র রবি ও বুধ। শত্রু কেহ নাই, মঙ্গল, বৃহস্পতি, শুক্র ও শনি সম।

মঙ্গলের মিত্র রবি, চন্দ্র ও বৃহস্পতি। বুধ শত্রু এবং শুক্র, শনি সম।
রবি ও শুক্র বুধের মিত্র, চন্দ্র, শত্রু। মঙ্গল বৃহস্পতি, শুক্র ও শনি সম।

বৃহস্পতির মিত্র, রবি, চন্দ্র ও মঙ্গল। বুধ শত্রু, শুক্র ও শনি সম।

বুধ ও শনি শুক্রের মিত্র। রবি ও চন্দ্র শত্রু। মঙ্গল ও বৃহস্পতি সম।

শনির স্বাভাবিক মিত্র বুধ ও শুক্র। শত্রু রবি, চন্দ্র ও মঙ্গল। সম বৃহস্পতি।

দশম, একাদশ, চতুর্থ, তৃতীয়, দ্বিতীয় ও দ্বাদশস্থ গ্রহগণ তাৎকালিক পরস্পর মিত্র। অন্য স্থান স্থিত গ্রহগণ তাৎকালিক পরস্পর শত্রু।

নৈসর্গিক মিত্র, সম শত্রু গ্রহগণ তাৎকালিক মিত্র হইলে যথাক্রমে অধিমিত্র, মিত্র ও সম হইবেন। এবং তৎকালে শত্রু হইলে যথাক্রমে সম, শত্রু ও অধিশত্রু হইয়া থাকেন।

উদাহরণার্থ নিম্নলিখিত চক্র সন্নিবেশিত হইল।

| নৈসর্গিক মিত্রাদি | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| মিত্রাণি | চমবৃ | রবু | রচবৃ | রশু | রচম | বুশ | বুশু |
| সমাঃ | বু | মবৃশুশ | শুশ | মবৃশ | শ | মবৃ | বৃ |
| শত্রবঃ | শুশ | ০ | বু | চ | বুশু | রচ | রচম |

রবির মিত্র চন্দ্র, রবি হইতে একাদশস্থ হওয়ায় তাৎকালিকও মিত্র হইয়াছে সুতরাং চন্দ্র, রবির অধিমিত্র। শত্রু শুক্র দ্বিতীয়স্থ জন্য তৎকালে মিত্র হওয়ায় সম, শত্রু শনি দ্বাদশস্থ হওয়ায় সম। সম, বুধ, দ্বাদশস্থ হওয়ায় মিত্র হইয়াছে।

| অধিমিত্রাদি চক্রম্ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| অধিমিত্রং | চম | রবু | রচ | রশু | ০ | বুশ | শু |
| মিত্রং | বু | মশুশ | শ | ম | ০ | ০ | ০ |
| সমঃ | বৃশুশ | | বুবৃ | চ | রচম | রচ | বুরচম |
| শত্রুঃ | ০ | বৃ | শু | বৃশ | শ | মর | বৃ |
| অধিশত্রুঃ | ০ | ০ | ০ | ০ | বুশু | ০ | ০ |

## অথ মূল ত্রিকোণাদি স্থান বল কথনং

মূল ত্রিকোণে চ বলং ত্রিপাদং
স্বক্ষে দ্বিপাদং হিতভে তদর্দ্ধং।

বাণেন্দু লিপ্তং সমভে তদর্দ্ধং
শত্রৌ তদর্দ্ধং হ্যধি শত্রুভে স্যাৎ ॥
মিত্রেঽধিকে সার্দ্ধ-যমাশ্বি-লিপ্তং
নভঃ সদাং সপ্তক-বর্গ-বীর্য্যম্ ।
মূলত্রিকোণাংশ-গতো গ্রহশ্চেৎ
স্বক্ষাদিকাৎ তস্য ন গেহবীর্য্যং ॥

মূল ত্রিকোণে গ্রহগণের ত্রিপাদ ৪৫ কলা বল, স্বক্ষেত্রে ৩০, মিত্রগৃহে ১৫, সমগৃহে ৭।৩০, শত্রুগৃহে ৩।৪৫, অধিশত্রুক্ষেত্রে ১।৫২।৩০, অধিমিত্র গৃহে ২২।৩০ কলা বল হইয়া থাকে।

পূর্ব্বে বলা হইয়াছে রবি, চন্দ্রের ক্ষেত্র, হোরা ও দ্রেক্কাণে অবস্থিত চন্দ্র, রবির অধিমিত্র এজন্য রবির ক্ষেত্র বল ২২।৩০, হোরা বল ২২।৩০, দ্রেক্কাণ বল ২২।৩০। শনির সপ্তাংশে রবি অবস্থিত, শনি রবির সম, এজন্য রবির সপ্তাংশ বল ৭.৩০। রবি নিজের নবাংশ ও দ্বাদশাংশে অবস্থিত এ নিমিত্ত রবির নবাংশ বল ৩০, দ্বাদশাংশ বল ৩০।০। রবি শুক্রের ত্রিংশাংশে অবস্থিত শুক্র, রবির সম, এজন্য রবির ত্রিংশাংশ বল ৭।৩০। সিংহে না থাকায় রবির মূল ত্রিকোণ বল নাই।

পূর্ব্বোক্ত মূলত্রিকোণাংশে থাকিলে বল ৪৫ কলা হইবে সে স্থলে স্বক্ষেত্র, মিত্র ক্ষেত্রাদি বল হইবে না। যথা চন্দ্রের স্ফুট ১।২৬,৪০।২৬,, ইহাতে বুঝা যাইতেছে চন্দ্র বৃষ রাশির সপ্তবিংশত্যংশে অবস্থিত। বৃষ রাশির প্রথম তিন ৩ অংশ চন্দ্রের উচ্চ স্থান, তৎপর ২৭ অংশ অর্থাৎ বৃষের শেষ পর্য্যন্ত চন্দ্রের মূল ত্রিকোণাংশ। সুতরাং জানা যাইতেছে চন্দ্র মূল ত্রিকোণাংশে রহিয়াছেন এজন্য চন্দ্রের ক্ষেত্র বল ৪৫ কলা। মূলত্রিকোণাংশে না থাকিলেই স্ব ক্ষেত্র মিত্র ক্ষেত্রাদি বল বিচার করিতে হইবে।

গ্রহগণের ক্ষেত্রাদি সপ্তবর্গ বল সাধন করিয়া নিম্নে একটী চক্র সন্নিবেশিত হইল।

| গ্রহাঃ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| ক্ষেত্রবলং | ২২।৩০ | ৪৫।০ | ২২।৩০ | ৩০।০ | ৩।৫৪ | ৭।৩০ | ৭।৩০ |
| হোরাবলং | ২২।৩০ | ২২।৩০ | ২২।৩০ | ৭।৩০ | ৭।৩০ | ৭।৩০ | ৭।৩০ |
| দ্রেক্কাণবলং | ২২।৩০ | ১৫।০ | ৩০।০ | ৩।৪৫ | ১।৫২।৩০ | ৩।৪৫ | ৭।৩০ |
| সপ্তাংশবলং | ৭।৩০ | ১৫।০ | ১৫।০ | ৩।৪৫ | ৩।৪৫ | ৩০।০ | ৭।৩০ |
| নবাংশবলং | ৩০।০ | ২২।৩০ | ৩।৪৫ | ৩০।০ | ১।৫২।৩০ | ৭।৩০ | ৭।৩০ |
| দ্বাদশাংশ ,, | ৩০।০ | ৩।৪৫ | ৩০।০ | ২২।৩০ | ৩০।০ | ২২।৩০ | ৭।৩০ |
| ত্রিংশাংশ ,, | ৭।৩০ | ১৫।০ | ৭।৩০ | ২২।৩০ | ৭।৩০ | ৩।৪৫ | ৭।৩০ |
| সপ্তবর্গবলং | ২।২২।৩০ | ২।১৮।৪৫ | ২।১১।১৫ | ২।০।০ | ০।৫৬।১৫ | ১।২২।৩০ | ০।৫২।৩০ |

## অথ যুগ্মাযুগ্ম ভাংশ বলং।

**শশাঙ্ক-শুক্রৌ সমভাংশ-সংস্থৌ**
**তদা ভবেৎ পাদমিতঞ্চ বীর্য্যং।**
**অযুগ্মভাংশ-প্রগতা হি শেষা-**
**বচ্ছন্তি তাবন্মিতমেব সারং॥**

চন্দ্র ও শুক্র যদি যুগ্ম রাশিতে বা যুগ্ম রাশির নবাংশে অবস্থিত হন তবে তাঁহাদের ১৫ কলা বল ও অন্য গ্রহগণ অযুগ্মরাশিতে বা অযুগ্মরাশির নবাংশে অবস্থিত হইলে ১৫ কলা বল দান করিয়া থাকেন।

পূর্ব্বোদাহরণে চন্দ্র, বৃষ রাশিতে অবস্থিত. বৃষ সম রাশি এজন্য চন্দ্রের যুগ্মাদি রাশি বল ১৫ কলা। শুক্র সিংহ রাশিতে রহিয়াছেন, সিংহ বিষম রাশি সুতরাং শুক্রের যুগ্মাদি রাশি বল ০।০ শূন্য।

মঙ্গল, বুধ, শনি বিষম রাশিতে অবস্থিত এজন্য ইহাদের যুগ্মাদি রাশি বল প্রত্যেকের ১৫ কলা। রবি ও বৃহস্পতি যুগ্ম রাশিতে অবস্থিত জন্য ইহাদের যুগ্মাযুগ্ম রাশি বল ০।০ শূন্য।

চন্দ্র যুগ্ম রাশি-কন্যার নবাংশে রহিয়াছেন এজন্য চন্দ্রের যুগ্মাযুগ্ম ভাংশ বল ১৫'০ কলা। শুক্র যুগ্ম রাশি কর্কটের নবাংশগত সুতরাং শুক্রের

যুগ্মাযুগ্ম ভাংশ বল ১৫ কলা। রবি অযুগ্ম সিংহ রাশির, মঙ্গল অযুগ্ম রাশি তুলার ও বুধ অযুগ্ম মিথুন রাশির নবাংশস্থ এজন্য ইহাদের প্রত্যেকের যুগ্মাযুগ্ম ভাংশ বল ১৫ কলা। বৃহস্পতি যুগ্ম রাশি কন্যার ও শনি যুগ্ম রাশি বৃশ্চিকের নবাংশগত হওয়ায় ইহাদের যুগ্মাযুগ্ম ভাংশ বল নাই।

## পুংনার্য্যাদি গ্রহ কথনং।

পুংনায়কাঃ সূর্য্য-মহীজ-জীবাঃ।
শীতাংশু-শুক্রৌ কিল যোষিদীশৌ।
ক্লীবাধিশৌ মন্দ-শশাঙ্কপুত্রা
বিত্যেব মুক্তং ফল-শাস্ত্রকৃদ্ভিঃ॥

ফল শাস্ত্রকারগণ বলিয়াছেন সূর্য্য মঙ্গল ও বৃহস্পতি পুরুষ জাতির চন্দ্র ও শুক্র স্ত্রী জাতির এবং বুধ ও শনি ক্লীব জাতির অধিপতি।

## কেন্দ্রাদি বলং পুংনার্য্যাদিবলঞ্চ।

রূপার্দ্ধ পাদাঃ ক্রমশো হি বীর্য্যং
কেন্দ্রাদি সংস্থাম্বরচারিণাং স্যাৎ।
মর্ত্ত্যাবলা-ক্লীব-খগেষু রাশে-
রাদ্যন্ত-মধ্য-প্রগতেষু পাদং॥

লগ্ন, চতুর্থ, সপ্তম ও দশম স্থানের কেন্দ্রসংজ্ঞা। লগ্ন হইতে দ্বিতীয়, পঞ্চম, অষ্টম ও একাদশ স্থানের নাম পণফর। তৃতীয়, ষষ্ঠ, নবম ও দ্বাদশ স্থানের নাম আপোক্লিম। কেন্দ্রস্থ গ্রহের বল ৬০ কলা, পণফরস্থিত গ্রহের বল ৩০ কলা এবং আপোক্লিমস্থ গ্রহের বল ১৫ কলা। পুরুষ গ্রহগণ তাঁহাদের অবস্থিত রাশির প্রথম ভাগে ১০ অংশের মধ্যে থাকিলে তাঁহাদের ১৫ কলা বল হয়। স্ত্রীগ্রহগণ অবস্থিত রাশির শেষ ভাগ তৃতীয় দ্রেক্কাণে থাকিলে ১৫ কলা বল ও ক্লীব গ্রহগণ রাশির মধ্যভাগ দ্বিতীয় দ্রেক্কাণে থাকিলে তাঁহাদের ১৫ কলা বল হইয়া থাকে।

পূর্ব্বোদাহরণে রবি ও বৃহস্পতি কেন্দ্রস্থ এজন্য ইহাদের কেন্দ্রাদিবল

৬০ কলা ; চন্দ্র, মঙ্গল ও শুক্র পণফরস্থিত সুতরাং তাঁহাদের কেন্দ্রাদিবল ৩০ কলা। বুধ ও শনি আপোক্লিমস্থ এজন্য তাঁহাদের কেন্দ্রাদিবল ১৫ কলা।

পূর্ব্বোদা হরণে পুরুষগ্রহ রবি, রাশির প্রথম দ্রেক্কাণে অবস্থিত জন্য তাঁহার পুংনার্য্যাদিবল ১৫ কলা। মঙ্গল ও বৃহস্পতি, রাশির প্রথম দ্রেক্কাণে না থাকায় তাঁহাদের পুংনার্য্যাদিবল নাই। স্ত্রীগ্রহ চন্দ্র, রাশির শেষদ্রেক্কাণে থাকায় তাঁহার বল ১৫ কলা। শুক্র, শেষদ্রেক্কাণে না থাকায় তাঁহার বল শূন্য। ক্লীব গ্রহ বুধ ও শনি, রাশির মধ্য ভাগে না থাকায় তাঁহাদের পুংনার্য্যাদি বল নাই।

| স্থানবল চক্রম্ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| উচ্চবলং কলাদ্যং | ৩২।৩ | ৫২।৭ | ৭।৫৩ | ৩৪।৩৫ | ৭।৩০ | ১৪।৪৭ | ১৪।৩৬ |
| সপ্তবর্গবলং অংশাদ্যং | ২।২২।৩০ | ২।১৮।৪৫ | ২।১১।১৫ | ২।০।০ | ০।৫৬।১৫ | ১।২২।৩০ | ০।৫২।৩০ |
| কলাদং যুগ্মা-যুগ্ম রাশিবলং | ০।০ | ১৫।০ | ১৫।০ | ১৫।০ | ০।০ | ০।০ | ১৫।০ |
| যুগ্মাযুগ্ম ভাংশবলং | ১৫।০ | ১৫।০ | ১৫।০ | ১৫।০ | ০।০ | ১৫।০ | ০।০ |
| কেন্দ্রাদি বলং | ৬০।০ | ৩০।০ | ৩০।০ | ১৫।০ | ৬০।০ | ৩০।০ | ১৫।০ |
| পুংনার্য্যাদি বলং | ১৫।০ | ১৫।০ | ০।০ | ০।০ | ০।০ | ০।০ | ০।০ |
| স্থানবলং অংশাদ্যং | ৪।২৪।৩ | ৪।২৫।৫২ | ৩।১৯।৮ | ৩।১৯।৩৫ | ২।৩।৪৫ | ২।২২।১৭ | ১।৩৭।৬ |

## দিগ্‌বল-পক্ষবলয়োঃ সাধনম্

লগ্নাচ্ছনিং বন্ধুগৃহাৎ কুজার্কৌ
কামাদ্ বুধেজ্যৌ দশমাৎ সিতেন্দু।

বিশোধ্য ষড়্ভাদধিকে চ চক্রাদ্-
বিহায় ভাগী কৃত-বহ্নি-লব্ধং ॥
স্যাদ্ দিগ্বল ঞ্চান্তর মিন্দু-ভান্বো-
স্ত্র্যাপ্তং ভবেৎ পক্ষবলং হিমাংশোঃ।
তদেব বীর্য্যং শুভ খেচরাণাং
ষষ্টি-চ্যুতং স্যাদশুভ গ্রহাণাং ॥

শনির স্ফুটরাশ্যাদি তনুস্ফুট হইতে, মঙ্গল ও রবির স্ফুট বন্ধুভাব হইতে, বুধ ও বৃহস্পতির স্ফুট পত্নীভাব হইতে শুক্র ও চন্দ্রের স্ফুট কর্ম্মভাব হইতে বিয়োগ করিয়া বিয়োগ ফল ছয়রাশির অধিক হইলে চক্র হইতে হীন করিবে, পরে তাহাদের রাশি অংশকে অংশ করিয়া ৩ তিন দ্বারা পৃথক্ পৃথক্ ভাগ করিলে সেই সেই গ্রহের দিগ্বল হইবে।

চন্দ্র স্ফুট ও রবি স্ফুটের মধ্যে যাহার স্ফুট রাশ্যাদি অধিক তাহা হইতে অপরটী বিয়োগ করিয়া রাশ্যংশকে অংশ করত তিন দ্বারা ভাগ করিলে চন্দ্রের পক্ষ বলা হইবে। চন্দ্রের পক্ষ বলই শুভগ্রহ গণের ও পক্ষবল তাহাকে ৬০ হইতে বিয়োগ করিলে পাপ গ্রহ গণের পক্ষ বল হইয়া থাকে।

পূর্ব্বোক্তোদাহরণে তনু স্ফুট ৩।১৯।২৪ হইতে শনি স্ফুট ২।৩।৪৭ বিয়োগ করিয়া রাশ্যাদি ১।১৫।৩৭ ইহাতে অংশাদি ৪৫।৩৭ ইহাকে ৩ তিন ভাগ করিলে ১৫।১২ কলাদি হয় ইহাই শনির দিগ্বল।

এইরূপ রবির দিগ্বল ৩৪।৭। চন্দ্রের ১৩।২৯ মঙ্গলের ১৬।১২ বুধের ৫৩।৭ বৃহস্পতির ২।৪২ শুক্রের দিগ্বল ৩৮।৪৯।

পূর্ব্বোদাহরণে রবি স্ফুট ৩।৩.৫২ হইতে চন্দ্র স্ফুট ১।২৬।৪০ হীন করিলে ১।৭।১২ হয় ইহাতে অংশাদি ৩৭;১২ ইহাকে তিন ৩ ভাগ করিলে ১২।২৪ কলাদি হয় ইহাই চন্দ্রের ও শুভ গ্রহগণের পক্ষবল। ইহাকে ৬০ হইতে বিয়োগ করিলে ৪৭।৩৬ হয় ইহা অশুভ গ্রহগণের পক্ষবল।

নিম্নে গ্রহগণের পক্ষবল সন্নিবেশিত হইল

| | | | |
|---|---|---|---|
| রবেঃ | ৪৭।৩৬ | বুধস্য | ১২।২৪ |
| চন্দ্রস্য | ১২।২৪ | গুরোঃ | ১২।২৪ |
| কুজস্য | ৪৭।৩৬ | শুক্রস্য | ১২।২৪ |
| | | শনেঃ | ৪৭।৩৬ |

## দিবারাত্রি ভাগবলং।

আদ্যন্ত-মধ্যেঽহ্নি বুধস্য সৌরে-
র্ভানোঃ ক্রমাৎ ষষ্টিকলা বলং স্যাৎ।
নক্তং হিমাংশো ভৃগুজস্য ভূমেঃ-
পুত্রস্য তৎ ন্যাচ্চ গুরোঃ সদৈব॥

দিনের প্রথম ভাগে জন্ম হইলে বুধের, শেষভাগে শনির ও মধ্যভাগে রবির ৬০ কলা বল জানিবে। রাত্রির প্রথম ভাগে জন্মিলে চন্দ্রের, শেষ ভাগে শুক্রের ও মধ্যভাগে জন্মিলে মঙ্গলের ৬০ কলা বল। দিবা ও রাত্রির সকল সময়েই বৃহস্পতির ৬০ কলা বল হইয়া থাকে।

পূর্ব্বোদাহরণে দং ২'৫৫ সময়ে দিনের প্রথমভাগে বালকের জন্ম, এজন্য বুধের এবং বৃহস্পতির দিবাত্রিভাগ বল ৬০ কলা।

## বর্ষপতি-সাধনম্।

কলিদ্যু-বৃন্দং ক্রমতঃ খরামৈঃ
খতর্করামৈশ্চ হৃতং যদাপ্তং।
দ্বাভ্যাং ত্রয়েণাহত মেকযুক্তং
মাসাব্দনাথৌ কিল সপ্ত-শিষ্টম্॥

কলিগত দিনবৃন্দকে দুই স্থানে রাখিয়া এক স্থানে ৩০ ত্রিশ দ্বারা ও অপর স্থানে ৩৬০ দ্বারা ভাগ করিলে পৃথক্ পৃথক্ যে ভাগফল হইবে তাহাকে যথাক্রমে দুই দ্বারা ও তিন দ্বারা গুণ করিয়া উভয়ত্র একযোগ ও সাত দ্বারা ভাগ করিলে যে অবশিষ্ট থাকিবে তাহাতে রবি হইতে গণনায় ক্রমশঃ মাসপতি ও বর্ষপতি জানিবে।

১৮৩৬ শকের আরম্ভ দিবসের কলিগত দিনবৃন্দ ১৮৩১৭৭২। ইষ্ট শক ও ১৮৩৬ শকের অন্তরকে ৩৬৫।১৫।৩১।৩১।২৪ দ্বারা গুণ করিয়া যে ফল হয় তাহা ইষ্ট শক ১৮৩৬ শকের পূর্ব্ববর্ত্তী হইলে ১৮৩১৭৭২ সংখ্যা হইতে হীন ও পরবর্ত্তী হইলে যোগ করিবে। ইহা ইষ্ট শকারম্ভ দিবসের কলিদ্যুবৃন্দ। ইহাতে বর্ষের গত দিন যোগ করিলে ইষ্ট দিবসে কলিদ্যুবৃন্দ হইলে,

ইহাকে ৭ দ্বারা ভাগ করিয়া অবশিষ্টাঙ্কে শুক্রবার হইতে দিন গণনা করিলে যদি ইষ্টবারের সহিত মিল হয় তবে বুঝিবে কলিদ্যুবৃন্দ ঠিক হইয়াছে, নচেৎ ইহাতে ১ যোগ বা বিয়োগ করিয়া যাহাতে ইষ্টবার মিল হয় তাহা করিবে। পরে এই কলিদ্যুবৃন্দ হইতে পূর্ব্বোক্ত নিয়মে মাসপতি ও বর্ষপতি নিশ্চয় করিবে;

১৮৩৬ শকের আরম্ভ দিবসে ১৮৩১৭৭২ কলিদ্যুবৃন্দ। ৪ শ্রাবণ সোমবার পর্য্যন্ত গত দিন ৯৭ ইহা যোগ করিলে ইষ্টদিনে কলিদ্যুবৃন্দ ১৮৩১৮৬৯। ইহাকে ৭ দ্বারা ভাগ করিলে ৪ শেষ থাকে শুক্রবার হইতে গণনায় ৪ অঙ্কে সোমবার হয় সুতরাং বুঝা যাইতেছে কলিদ্যুবৃন্দ ঠিক হইয়াছে।

এই কলিদ্যুবৃন্দ ১৮৩১৮৬৯কে ৩০ দ্বারা ভাগ করিয়া ভাগফল ৬১০৪৯ ইহাকে দুই দ্বারা গুণ করিলে ১২২০৯৮ হয়, ১ যোগ করিলে ১২২০৯৯ হয় ৭ দ্বারা ভাগ করিলে ৫ অবশিষ্ট থাকে, অতএব মাসপতি বৃহস্পতি।

বর্ষপতি সাধন করিতে হইলে ১৮৩১৮৬৯কে ৩৬০ দ্বারা ভাগ করিয়া ভাগ ফল ৫০৮৭ ইহাকে ৩ দ্বারা গুণ করিলে ১৫২৬১ হয়, ১ যোগ করিলে ১৫২৬২ ইহাকে ৭ দ্বারা ভাগ করিলে ২ শেষ থাকে, অতএব বর্ষপতি চন্দ্র।

৩৬৫।১৫।৩১।৩১।২৪ দিনাদিতে ১ বৎসর তাহার একাদি গুণিত সংখ্যা নিম্নলিখিত খণ্ডানুসারে সহজে জানা যায়। দণ্ডাদির আবশ্যকতা না থাকায় কেবল দিন সংখ্যাই লিখিত হইল।

| বৎসর | দিন সংখ্যা | বৎসর | দিন সংখ্যা |
|---|---|---|---|
| ১ | ৩৬৫ | ১০ | ৩৬৫৩ |
| ২ | ৭৩১ | ২০ | ৭৩০৫ |
| ৩ | ১০৯৬ | ৩০ | ১০৯৫৮ |
| ৪ | ১৪৬১ | ৪০ | ১৪৬১০ |
| ৫ | ১৮২৬ | ৫০ | ১৮২৬৩ |
| ৬ | ২১৯২ | ৬০ | ২১৯১৬ |
| ৭ | ২৫৫৭ | ৭০ | ২৫৫৬৮ |
| ৮ | ২৯২২ | ৮০ | ২৯২২১ |
| ৯ | ৩২৮৭ | ৯০ | ৩২৮৭৩ |
| | | ১০০ | ৩৬৫২৬ |

# দিনাধিপ কথনং।

যে বারে জন্ম সেই বারাধিপতি গ্রহই দিনাধিপতি হইয়া থাকে।

# অথ বার প্রবৃত্তি কাল জ্ঞানম্।

দেশান্তর ঘটীভিশ্চযুক্তোনাচ্চ দিনার্দ্ধতঃ।
পঞ্চদশঘটীঃ প্রোহ্য প্রাক্প্রত্যগ দ্যুপ্রবেশনম্॥

মধ্য রেখার পূর্ব্বদিক্স্থিতদেশে দিনার্দ্ধ দণ্ডাদির সহিত দেশান্তরকাল যুক্ত ও পশ্চিমদিক্স্থিত দেশে দেশান্তর কাল হীন করিয়া যাহা হয়, তাহা হইতে ১৫ দণ্ড হীন করিলে বার প্রবৃত্তি দণ্ডাদি হইবে।

মধ্যরেখা হইতে পূর্ব্বদিক্স্থিত কলিকাতায় দেশান্তর কাল দং ২।৮ পল। উদাহৃত দিবসে দিনার্দ্ধ দং ১৬।৩১।১৫ উভয়ের যোগ দং ১৮।৩৯।১৫ ইহা হইতে ১৫ দণ্ড বিয়োগ করিলে দং ৩।৩৯।১৫ হয়, অতএব জানা যাইতেছে যে ঐ দিবসে সূর্য্যোদয়ের পর দং ৩।৩৯।১৫ সময় হইতে বার প্রবৃত্তি হইয়াছে। এই বার প্রবৃত্তি কেবল কাল হোরাজ্ঞানের জন্যই আবশ্যক অন্য সকল কার্য্যে সূর্য্যোদয় হইতেই বার প্রবৃত্তি গ্রহণ করিবে।

# কাল হোরাধিপতি কথনং।

বারপ্রবৃত্তের্ঘটিকা দ্বিনিঘ্ন্যাঃ
স্বাঙ্কাবশেষেণ বিবর্জ্জিতাশ্চ।
সৈকা নগৈঃ শেষ মিতা দ্যুনাথাৎ
কালাখ্য-হোরা-পতয়ঃ ক্রমাৎ স্যুঃ॥

ইষ্ট দণ্ডাদি হইতে বার প্রবৃত্তি দণ্ডাদি হীন করিয়া তাহাকে দুই স্থানে রাখিবে। এক স্থানে তাহাকে পাঁচ ৫ দ্বারা ভাগ করিয়া যে অবশিষ্ট থাকে তাহা অন্যস্থানে স্থাপিতাঙ্ক হইতে হীন করিবে, পরে এই হীনাঙ্কের সহিত এক ১ যোগ করিয়া তাহাকে সাত ৭ দ্বারা ভাগ করিলে যে শেষ থাকে তাহাতে বারাধিপতি হইতে গণনায় যে গ্রহ হইবে সেই গ্রহই কালহোরাধিপতি।

পূর্ব্বোদাহরণে বারপ্রবৃত্তি দণ্ডাদি ৩।৩৯।১৫। ইষ্টকাল দং ২।৫৫

ইষ্টকাল হইতে বার প্রবৃত্তি দণ্ডাদি হীন করা যাইতে পারে না। এজন্য বার-প্রবৃত্তি দণ্ডাদি ৩,৩৯।১৫ হইতেই ইষ্টকাল দং ২।৫৫ হীন করিলে যে দং ০।৪৪।১৫ ইহা ৬০ দণ্ড হইতে হীন করিলে দং ৫৯।১৫।৪৫ হয় সুতরাং বুঝা যাইতেছে পূর্ব্বদিবস রবিবার বার প্রবৃত্তি দণ্ড হইতে দং ৫৯।১৫।৪৫ সময়ের কালহোরাপতি স্থির করিতে হইবে। ৫৯।১৫।৪৫ কে ২ গুণ করিলে ১১৮।৩১।৩০ হয় তাহাকে ৫ দ্বারা ভাগ করিলে শেষ ৩।৩১।৩০ থাকে, তাহা ১১৮।৩১।৩০ হইতে বিয়োগ করিলে ১১৫ থাকে ইহাতে ১ যোগ করিয়া ৭ দ্বারা ভাগ করিলে ৪ শেষ থাকে রবিবার জন্য রবি হইতে গণনায় ৪ অঙ্কে বুধ হয় অতএব কালহোরাপতি বুধ।

## মতান্তরে কালহোরাপতি কথনং।

সূর্য্যোন-লগ্নং দ্বিগুণং বিধেয়ং
তদ্‌রাশি রক্ষে গু ণিতোঽদ্রিশেষঃ।
হোরাধিপো বারপতেঃ প্রযাতোঃ
বীর্য্যস্থ সিদ্ধ্যা ইতি কেচিদূচুঃ॥

লগ্নস্ফুট হইতে সূর্য্যস্ফুট হীন করিয়া যাহা শেষ থাকে তাহাকে দ্বিগুণ করিবে। পরে ইহার রাশি সংখ্যাকে ৫ পাঁচ দ্বারা গুণ করিয়া ৭ দ্বারা ভাগ করিলে যে শেষ থাকে তৎ সংখ্যায় দিনাধিপতি হইতে গণনায় যে গ্রহ হইবে তাহা অতীত কালহোরাপতি সুতরাং তাহার পরবর্ত্তী গ্রহ বর্ত্তমান কাল হোরাপতি হইবে ইহাই দিবাকর দৈবজ্ঞ, নৃসিংহদৈবজ্ঞ প্রভৃতির মত।

পূর্ব্ব প্রদর্শিত লগ্নস্ফুট ৩।১৯।২৩।৪১ স্ফুটার্ক ৩।৩।৫২।৪ অন্তর ০।১৫।৩১।৩৭ দ্বিগুণ করিলে রাশ্যাদি ১।১।৩।১৪। ইহার রাশি সংখ্যা ১ কে ৫ গুণ করিলে ৫ হয় সোমবারে জন্ম হেতু সোমবার হইতে গণনায় ৫ সংখ্যায় গত হোরাপতি শুক্র সুতরাং বর্ত্তমান কালহোরাপতি শনি।

## বর্ষাধিপাদি বলং।

বর্ষমাস দিনেশানাং পাদৈক-দ্বি-ত্রয়ং ক্রমাৎ
কালহোরাধিপস্যৈবং বলং পূর্ণমুদাহৃতম্॥

বর্ষপতির বল একপাদ অর্থাৎ ১৫ কলা মাসপতির বল ৩০ কলা দিনাধিপতির বল ৪৫ কলা, কালহোরাপতির বল ৬০ কলা।

পূর্ব্বপ্রদর্শিত বর্ষপতি চন্দ্র তাঁহার বল ১৫ কলা, মাসপতি বৃহস্পতি তাঁহার বল ৩০ কলা। সোমবারে জন্ম এজন্য দিনপতি চন্দ্র তাঁহার বল ৪৫ কলা, কাল হোরাপতি বুধ তাঁহার বল ৬০ কলা।

## নতোন্নত বল সাধনম্

ভৌমেন্দুসূর্য্যপুত্রাণাং নতো দ্বিঘ্নো নিশাবলং।
সূর্য্য-ভার্গব-জীবানাং দিবা স্যাদ্ দ্বিগুণোন্নতঃ।
দিবা নিশাচ সর্ব্বত্র জ্ঞস্য ষষ্টি মিতং বলং।
নতোন্নত বল চৈবং হোরাবিদ্ভিঃ সুনিশ্চিতম্॥

রাত্রিতে নতকালকে দ্বিগুণ করিয়া যাহা হয় তাহাই চন্দ্র, মঙ্গল ও শনির কলাদি নতোন্নত বল। দিবসে উন্নতকালকে দ্বিগুণ করিলে যাহা হয় তাহাই কলাদি রবি, বৃহস্পতি ও শুক্রের নতোন্নত বল। দিনও রাত্রি সর্ব্বদাই বুধের বল ৬০ কলা গ্রহণ করিবে।

পূর্ব্বোদাহরণে বালক দিবসে জন্ম গ্রহণ করিয়াছে। সেই সময়ে উন্নত কাল দং ১৬।২৩।১৬ সুতরাং উন্নত কালের দ্বিগুণ ৩২।৪৭ কলা সূর্য্য' বৃহস্পতি ও শুক্রের প্রত্যেকের বল, বুধের বল ৬০ কলা।

## ত্রিবিধ চেষ্টা বলান্তর্গতায়ন বল সাধনম্

গোল ক্রমাদ্ ভানু-পরাপমাংশাঃ ২৩।২৭
শীতাংশু-শন্যোরপমোন-যুক্তাঃ।
স্বর্ণং কুজেজ্যার্ক-সিতাপমাংশৈ
স্ততোঽদ্রি-বেদৈ হৃ'ত আয়নৌজঃ॥
বুধস্য সর্ব্বদা ক্রান্তি র্ভানোঃ পরমক্রান্তি ২৩।২৭ যুক্।
মুনি-বেদৈ হৃ'তা বীর্য্য মায়নাখ্যং ভবেদ্ ধ্রুবম্॥

স্ফুট গ্রহে অয়নাংশ যুক্ত করিলে সায়ন গ্রহ হয়। তাহা হইতে রবির

ক্রান্তি সাধনোক্ত নিয়মে সকল গ্রহের পৃথক্ পৃথক্ করিয়া ক্রান্তি সাধন করিবে।

সায়ন চন্দ্র বা শনি যদি উত্তর গোল অর্থাৎ মেষাদি ছয় রাশিতে অবস্থিত হয়, তবে তাহাদের উত্তর ক্রান্তি, সূর্য্যের পরম ক্রান্তি ২৩।২৭ অংশাদি হইতে হীন করিবে। দক্ষিণ গোল অর্থাৎ তুলাদি ছয় রাশিতে হইলে দক্ষিণ ক্রান্তি ইহা যোগ করিবে। এইরূপ হীন বা যুক্ত করিয়া যাহা হয় তাহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে আয়ন বল হইবে।

সায়ন মঙ্গল, বৃহস্পতি, রবি ও শুক্রের ক্রান্তি উত্তর গোলে ২৩।২৭ অংশাদির সহিত যুক্ত ও দক্ষিণ গোলে হীন করিবে পরে তাহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে তাহাদিগের কলাদি আয়ন বল হইবে।

সায়ন বুধের ক্রান্তি সর্ব্বদাই ২৩।২৭ অংশাদির সহিত যোগ করিয়া তাহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে বুধের আয়ন বল হইবে।

পূর্ব্বোদাহরণে জন্ম কালে সায়ন রবি ৩।২৬।২২ পূর্ব্বোক্ত ক্রান্তি সাধন নিয়মে তৎকালে ক্রান্তি ২০।৫৩ ইহা উত্তর গোল জন্য ২৩।২৭ অংশাদির সহিত যোগ করিলে ৪৪।২০ অংশাদি হয় ইহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে ৫৬।৩৬ কলাদি হয় ইহাই রবির আয়ন বল।

জন্মকালে চন্দ্রস্ফুট ১।২৬।৪০।২৬ অয়নাংশ ২২।২৯।৫৬ যোগ করিলে সায়ন চন্দ্র ২।১৯।১০।২২ ইহার উত্তর ক্রান্তি ২৩।১ ইহাকে ৩।২৭ হইতে হীন করিলে ০।২৬ ইহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে ০।৩৩ কলাদি চন্দ্রের আয়ন বল।

মঙ্গল স্ফুট ৪।২১।৩৯।২৫ অয়নাংশ যোগ করিলে সায়ন মঙ্গল ৫।১৪।৯।২১ ইহার উত্তর ক্রান্তি ৬।১৫ ইহা ২৩।২৭ সহিত যোগ করিলে ২৯।৪২ ইহাকে ৪৭ দ্বারা ভাগ করিলে আয়ন বল ৩৭।৫৫।

বুধের স্ফুট ২।২৮।৪৪।৫৯। সায়ন বুধ ৩।২১।১৫ ইহার উত্তর ক্রান্তি ২১।৪৭। রবির পরম ক্রান্তি ২৩।২৭ যুক্ত ৪৫।১৪। ইহা ৪৭ বিভক্ত ৫৭।৪৫ বুধের আয়ন বল। অথবা বুধের ক্রান্তি ২১।৪৭ ইহা ৪৭ দ্বারা বিভক্ত ২৭।৪৫ ইহাতে ৩০ যোগ করিলে ৫৭।৪৫ বুধের আয়ন বল।

স্ফুট গুরু ৯।২৭।৩১।১১ সায়ন গুরু ১০।২০।১। দক্ষিণ ক্রান্তি ১৪।৪৯ ইহা ২৩।২৭ হইতে বিয়োগ করিলে ৮।৩৮। ইহাকে ৪৭ ভাগ করিলে ১১।১ বৃহস্পতির আয়ন বল।

শুক্রস্ফুট ৪।১২.৩৯।৩৪ সায়ন শুক্র ৫।৫।৯।৩০। উত্তর ক্রান্তি ৯।৩৭ ইহা ২৩।২৭ যুক্ত ৪৭ বিভক্ত করিলে আয়ন বল ৪২।১৩।

শনি স্ফুট ২।১৩.৪৭।২২ সায়ন শনি ২।২৬।১৭।১৮ ক্রান্তি ২৩।২৪। উত্তর গোল জন্য ২৩।২৭ হইতে হীন করিলে অংশাদি ০।৩ হয় ৪৭ ভাগ করিলে ০।৪ কলাদি শনির আয়ন বল।

## স্থূলায়ন বল সাধনম্

মহীজ-দেবেজ্য-দিনেশ-শুক্রাদ্
যুতায়নাংশান্নবতো বিশুদ্ধাৎ।
শেষাৎ ত্রিভোনাচ্চ লবী কৃতাদ্ যৎ
তিথ্যাপ্ত খণ্ডাদ্বলমায়নং স্যাৎ॥

সায়ন মঙ্গল, বৃহস্পতি, রবি ও শুক্রের স্ফুট ৯ রাশি হইতে হীন করিবে। সায়ন চন্দ্র, বুধ ও শনির স্ফুট ৩ রাশি হইতে হীন করিবে। শেষ রাশ্যাদিকে অংশ করিয়া তাহাকে ১৫ দ্বারা ভাগ করিয়া লব্ধ সংখ্যায় খণ্ড গ্রহণ করিবে শেষকে ভোগ্য দ্বারা গুণ ও ১৫ দ্বারা ভাগ করিলে যে ফল হয় তাহা গত খণ্ডায় যোগ করিলে আয়ন বল হয়।

## আয়ন বল খণ্ডা

| | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সংখ্যা | | | ৩ | ৪ | | | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
| খণ্ডা | ১ | ৪ | ৯ | ১৫ | ২২ | ৩০ | ৩৮ | ৪৫ | ৫১ | ৫৬ | ৫৯ | ৬০ |
| ভোগ্য | | | ৬ | ৭ | ৮ | ৮ | ৭ | ৬ | ৫ | | | |

পূর্ব্ব প্রদর্শিত সায়ন রবি ৩।২৬ ২২। ইহা ৯ রাশি হইতে হীন করিলে ৫.৩।৩৮ হয়। অংশাদি ১৫৩।৩৮ ইহাকে ১৫ দ্বারা ভাগ করিলে ফল ১০ শেষ ৩।৩৮। ১০ সংখ্যায় খণ্ডা ৫৬। ভোগ্য ৩ দ্বারা শেষ ৩,৩৮ কে গুণ করিয়া ১৫ দ্বারা ভাগ করিলে ০।৪৪ হয়, ইহা খণ্ডা ৫৬ সহিত যোগ করিলে রবির আয়ন বল ৫৬ ৪৪।

সায়ন চন্দ্র ২।১৯।১০ ইহা ৩ রাশি হইতে হীন করিলে ০।১০।৫০ হয়,

ইহাকে ১৫ দ্বারা ভাগ করিলে গত খণ্ডা ০ ভোগ্য ১ দ্বারা শেষ ১০।৫০ কে গুণ ১৫ দ্বারা ভাগ করিলে লব্ধ ০।৪৩। গত খণ্ডে ০ যোগ করিলে চন্দ্রের আয়ন বল ০।৪৩।

এইরূপে মঙ্গলের আয়নবল ৩৮।২৪। বৃহস্পতির ১১।২৪ শুক্রের ৪২।২৮। শনির ০।১৫।

## বুধস্য বিশেষ কথনং।

সৌম্যস্য বীর্য্যং যদি খাগ্নি হীনং
ষষ্টি চ্যুতং তস্য বলং ধ্রুবং স্যাৎ।

উল্লিখিত খণ্ডা সাধিত নিয়মে বুধের আয়ন বল যদি ৩০ হইতে অল্প হয় তবে তাহাকে ৬০ হইতে বিয়োগ করিলে বুধের আয়ন বল হইবে।

পূর্ব্ব প্রদর্শিত সায়ন বুধ ৩।২১।১৫ ইহা ৩ রাশি হইতে হীন করিয়া চক্র হইতে হীন করিলে ২১।১৫ হয় ১৫ দ্বারা ভাগ করিলে ভাগ ফল ১ শেষ ৬ ১৫।১১ সংখ্যার খণ্ডা। ভোগ্য ৩ থাকে ভোগ্য ৩ দ্বারা শেষ ৬।১৫ কে গুণ করিয়া ১৫ দ্বারা ভাগ করিলে ১।১৫ হয় ইহা খণ্ডা ১ সহিত যোগ করিলে ২।১৫ হয় ইহা ৩০ হইতে অল্প জন্য ৬০ হইতে বিয়োগ করিলে ৫৭।৪৫ বুধের আয়ন বল।

## চেষ্টাকেন্দ্র-চেষ্টাবলয়োঃ সাধনং।

যুতের্দলং যৎ স্ফুটমধ্যয়োস্তৎ
চেষ্টাখ্যকেন্দ্রঞ্চ চলাদ্বিশুদ্ধং।
ষড়্ভাধিকেঽর্কাৎ প্রবিশোধ্য ভাগী-
কৃতং হি চেষ্টাখ্যবলং গুণাপ্তম্॥
পক্ষায়নৌজঃ সম মিন্দু-ভান্বো-
শ্চেষ্টাবলং স্যাদথ চেষ্টিকাখ্যং।
কেন্দ্রং তয়ো রিন্দু রিনেন-হীনঃ
সপাত-সূর্য্য স্ত্রিভ-সংযুতশ্চ॥

ভৌমাদি পঞ্চ গ্রহের চেষ্টাকেন্দ্র সাধনার্থ তাঁহাদের মধ্য ও স্ফুট রাশ্যাদির যোগার্দ্ধ, তাঁহাদের শীঘ্রোচ্চ হইতে বিয়োগ করিলে যে রাশ্যাদি হয় তাহার নাম চেষ্টাকেন্দ্র। এই চেষ্টাকেন্দ্র ছয় রাশি হইতে অধিক হইলে তাহা ১২ রাশি হইতে বিয়োগ করিয়া তাহার রাশি ও অংশকে অংশ করিবে। পরে এই অংশকে তিন দ্বারা ভাগ করিলে পৃথক্ পৃথক্ ভৌমাদি পঞ্চ গ্রহের চেষ্টা বল হইবে। চন্দ্রের পক্ষ বল তুল্যই চন্দ্রের চেষ্টা বল এবং রবির আয়নবল তুল্যই রবির চেষ্টা বল হইয়া থাকে। সায়ন সূর্য্যে তিন রাশি যোগ করিলে রবির চেষ্টাকেন্দ্র ও চন্দ্রস্ফুট হইতে রবি স্ফুট বিয়োগ করিলে চন্দ্রের চেষ্টাকেন্দ্র হইয়া থাকে। রবি ও চন্দ্রের চেষ্টাকেন্দ্র পরবর্ত্তী, ইষ্ট ফলও কষ্ট ফল সাধনে প্রয়োজনীয়।

চেষ্টাবলে অধিক পার্থক্য হইবে না জন্য চেষ্টাকেন্দ্র সাধনার্থ বঙ্গদেশ প্রচলিত সিদ্ধান্তরহস্যানুসারে গ্রহগণের মধ্য ও শীঘ্রোচ্চ সন্নিবেশিত হইল। বাস্তব স্ফুট স্থান পূর্ব্বেই সন্নিবিষ্ট হইয়াছে।

| | | | |
|---|---|---|---|
| মধ্যম রবি | ৩।৪।১১।২৭ | কুজ শীঘ্রোচ্চ | ৩।৪।১১।২৭ |
| " কুজ | ৫।২৪।২৭।৭ | বুধ " | ১০।১৪।৬।৩ |
| " বুধ | ৩।৪।১১।২৭ | গুরু " | ৩।৪।১১।২৭ |
| " গুরু | ৯।২৮।১২।২২ | শুক্র " | ৬।১৫।৫৪।২ |
| " শুক্র | ৩।৪।১১।২৭ | শনি " | ৩।৪।১১।২৭ |
| " শনি | ২।১।২৫।১৫ | | |

## চেষ্টাকেন্দ্রোদাহরণম্।

| | |
|---|---|
| মধ্যম কুজ ৫।২৪।২৭।৭ | অর্দ্ধ ৫।৮।৩।১৬ |
| কুজস্ফুট ৪।২১।৩৯।২৫ | কুজ শীঘ্রোচ্চ ৩।৪।১১।২৭ |
| যোগ ১০।১৬।৬।৩২ | বিয়োজ্য ৫।৮।৩।১৬ |
| | কুজ চেষ্টাকেন্দ্র ৯।২৬।৮।১১ |

এইরূপে অপর গ্রহগণের চেষ্টাকেন্দ্র সন্নিবেশিত হইল।

| | |
|---|---|
| বুধ চেষ্টাকেন্দ্র ৭।১২।৩৭।৫০ | শুক্র চেষ্টাকেন্দ্র ২।২২।২৮।৩২ |
| গুরু " ৫।৬।১৯।৪১ | শনি " ১।১।৩৫।১৯ |

পূর্ব্বোক্ত সায়নার্ক ৩।২৬।২২।০ ইহাতে তিন ৩ রাশি যোগ করিলে ৬।২৬।২২।০ হয় ইহাই রবির চেষ্টাকেন্দ্র।

পূর্ব্বোক্ত চন্দ্র স্ফুট ১।২৬।৪০।২৬ ইহা হইতে রবি স্ফুট ৩।৩।৫২।৪ বিয়োগ করিলে ১০।২২।৪৮।২২ শেষ থাকে ইহাই চন্দ্রের চেষ্টাকেন্দ্র।

## চেষ্টাবলোদাহরণম্।

পূর্ব্বপ্রদর্শিত মঙ্গলের চেষ্টা কেন্দ্র ৯।২৬।৮।১১ ইহা ৬ ছয় রাশি অপেক্ষা অধিক হওয়ায় ১২ দ্বাদশ রাশি হইতে হীন করিলে ২।৩।৫১।৪৯ হয় ইহার অংশাদি ৬৩।৫১।৪৯ ইহাকে ৩ তিন দ্বারা ভাগ করিলে কলাদি ২১।১৭ হয় ইহাই মঙ্গলের চেষ্টা বল।

| | |
|---|---|
| এইরূপ বুধের চেষ্টা বল ৪৫।৪৭ | শুক্রের চেষ্টাবল ২৭.২৮ |
| গুরুর " ৫২।৬ | শনির " ১০।৩২ |

পূর্ব্বপ্রদর্শিত রবির আয়ন বল ৫৬।৩৬ সুতরাং রবির চেষ্টা বল ৫৬ ৩৬।

পূর্ব্বোক্ত চন্দ্রের পক্ষ বল ১২।২৪ ইহাই চন্দ্রের চেষ্টা বল তুল্য।

## যুদ্ধবলং।

যুদ্ধে গ্রহ-বলান্তরং বাণান্তরেণ ভাজিতং যৎফলং।
যাম্যোদক্স্থে ক্রমেণ গ্রহে হানি বৃদ্ধী চ কার্য্যে॥

ভৌমাদি পঞ্চ গ্রহের মধ্যে যদি কোন দুইটী গ্রহের রাশ্যাদি অবয়ব তুল্য হয়, তবে তাঁহাদের পরস্পর যুদ্ধ হইয়া থাকে। যুদ্ধ কারক গ্রহদ্বয়ের সিদ্ধান্তোক্ত নিয়মে শর সাধন করিবে। যদি উভয় গ্রহেরই উত্তর বা দক্ষিণ শর হয় তবে তাঁহাদের শর দ্বয়ের অন্তর করিবে। যদি একটী গ্রহের উত্তর শর ও অপর গ্রহের দক্ষিণ শর হয়, তবে উভয় শরের যোগ করিলেই শরান্তর করা হইবে। যুদ্ধকারক গ্রহদ্বয়ের পূর্ব্বোক্ত সকল প্রকার বলের পৃথক্ পৃথক্ যোগ করিয়া ঐ দুই যোগের অন্তর করিলে তাহার নাম বলান্তর। বলান্তরকে শরান্তর দ্বারা ভাগ করিলে যে ফল হইবে তাহার নাম যুদ্ধ বল, ইহা উত্তর দিক্স্থিত গ্রহের বলে যোগ ও দক্ষিণ দিক্স্থিত গ্রহের বলে বিয়োগ করিবে।

| গ্রহাঃ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| কলাদি আয়নবলং | ৫৬।৩৬ | ০।৩৩ | ৩৭।৫৫ | ৫৭।৪৫ | ১১।১ | ৪২।১৩ | ০।৪ |
| চেষ্টাবলং | ৫৬।৩৬ | ১২।২৪ | ২১।১৭ | ৪৫।৪৭ | ৫২।৬ | ২৭।২৮ | ১০।৩২ |
| যুদ্ধবলং | ০।০ | ০।০ | ০।০ | ০।০ | ০।০ | ০।০ | ০।০ |
| চেষ্টাবলং অংশাদি | ১।৫৩।১২ | ০।১২।৫৭ | ০।৫৯।১২ | ১।৪৩।৩২ | ১।৩।৭ | ১।৯।৪১ | ০।১০।৩৬ |

# নিসর্গ বলং।

মন্দার-সৌম্যেজ্য-সিতেন্দু-সূর্য্যাঃ।
সপ্তাপ্ত-রূপোত্তর-বীর্য্য-যুক্তাঃ॥

৬০কলাকে ৭ দ্বারা ভাগ করিলে যত হয়, তাবন্মিত ক্রমশঃ শনি, মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, চন্দ্র ও রবির বল বৃদ্ধি পায় ইহাকে নিসর্গবল কহে।

শনির বল কলাদি ৮।৩৪ মঙ্গলের ১৭।৯। বুধের ২৫।৪৫ বৃহস্পতির ৩৪।২১। শুক্রের ৪২।৫১ চন্দ্রের ৫১।২৬ রবির ৬০।

# দৃগ্ বলং।

বীর্য্যৈক্য-পাদৈঃ সহিতং সুদৃষ্টেঃ
কুদৃক্‌পদোনং স্ফুট-খেট-বীর্য্যম্॥

গ্রহদিগের পূর্ব্বোক্ত স্থান বল, দিগ্ বল, কাল বল, চেষ্টা বল, নিসর্গবল এই পাঁচ বলের ঐক্য করিয়া তাহাতে শুভ গ্রহের দৃষ্টির চতুর্থাংশ যোগ ও পাপ গ্রহের দৃষ্টির চতুর্থাংশ হীন করিবে। এইরূপে যে অংশাদি ফল হইবে তাহাই গ্রহগণের স্ফুট বল।

পূর্ব্বপ্রদর্শিত দৃষ্টি চক্রে রবির প্রতি শুভ গ্রহ বৃহস্পতির দৃষ্টি ১২।৪২ চন্দ্রের দৃষ্টি ৩।৩৬ উভয়ের যোগ ১৬।১৮ ইহার চতুর্থাংশ ৭।৪।৩০ যোগ করিতে হইবে। রবির প্রতি পাপ গ্রহ শনির দৃষ্টি। ০।১০ ইহার চতুর্থাংশ

০।২।৩০ বিয়োগ করিতে হইবে। সুতরাং ৪।৪।৩০ হইতে ০,২।৩০ বিয়োগ করিলে ৪।২ থাকে ইহাই ধনরূপ দৃগ্ বল অর্থাৎ ইহা পূর্ব্বোক্ত পাঁচ বলের ঐক্যে যোগ করিতে হইবে।

এইরূপে সকল গ্রহের কলাদি দৃগ্ বল সাধন পূর্ব্বক নিম্নে সন্নিবেশিত হইতেছে।

| | | | | |
|---|---|---|---|---|
| রবির ধনরূপ দৃগ্ বল | ৪।২ | গুরুর ধনরূপ দৃগ্ বল | | ২।৫৮ |
| চন্দ্রের | ১৩ ৪৬ | শুক্রের | ” | ৭,৩৬ |
| মঙ্গলের | ৯।৫১ | | | |
| বুধের | ০।৫৩ | শনির | ” | ১০।৪৫ |

## ষড়্‌বলৈক্য চক্রম্

| গ্রহাঃ | রবেঃ | চন্দ্রস্য | কুজস্য | বুধস্য | গুরোঃ | শুক্রস্য | শনেঃ |
|---|---|---|---|---|---|---|---|
| স্থানবলং অংশাদ্যং | ৪।২৪।৩ | ৪।২৫।৫২ | ৩।১৯।৮ | ৩।১৯।৩৬ | ২।৩।৪৫ | ২।২২।১৭ | ১।৩৭।৬ |
| দিগ্ বলং | ০।৩৪।৭ | ০।১৩।২৯ | ০।১৬।১২ | ০।৫৩।৭ | ০।২।৪২ | ০।৩৮।৪৯ | ০।১৫।১২ |
| কালবলং | ১।২০।২৩ | ১।১২।২৪ | ০।৪৭।৩৬ | ৩।১২।২৪ | ২।১৫।১১ | ০।৪৫।১১ | ০।৪৭।৩৬ |
| চেষ্টাবলং | ১।৫৩।১২ | ০।১২।৫৭ | ০।৫৯।১২ | ১।৪৩।৩২ | ১।৩।৭ | ১।৯।৪১ | ০।১০।৩৬ |
| নিসর্গবলং | ১।০।০ | ০।৫১।২৬ | ০।১৭।৯ | ০।২৫।৪৫ | ০।৩৪।১৭ | ০।৪২।৫১ | ০।৮।৩৪ |
| পঞ্চবল যোগঃ | ৯।১১।৪৫ | ৬।৫৬।৮ | ৫।৩৯।১৭ | ৯।৩৪।২৩ | ৫।৫৯।২ | ৫।৩৮।৪৯ | ২।৫৯।৪ |
| দৃগ্ বলং | + ০।৪।২ | + ০।১৩।৪৬ | + ০।৯।৫১ | + ০।০।৫৩ | + ০।২।৫৮ | + ০।৭।৩৬ | + ০।১০।৪৫ |
| স্ফুটবলং | ৯।১৫।৪৭ | ৭।৯।৫৪ | ৫।৪৯।৮ | ৯।৩৫।১৬ | ৬।২।০ | ৫।৪৬।২৫ | ৩।৯।৪৯ |

# ভাববল সাধনম্।

ভাবস্বামি বলং সুদৃষ্টি-চরণান্বিতং চ সৌম্যেজ্যয়ো-
র্দৃষ্ট্যাঢ্যং খলু পাপ-খেচর-দৃশাং পাদৈর্বিহীনং বলং।
ভাবাৎ কীট-চতুষ্পদ-দ্বিপদ-পাথশ্চারিণোঽথ ক্রমা-
ল্লগ্নাম্বাখ্য-কলত্র-মধ্যগৃহতো হীনাল্পবত্র্যাপ্ত-যুক্‌॥

যে ভাবের বল সাধন করিতে হইবে, সেই ভাবের অধিপতির বলের সহিত শুভগ্রহের দৃষ্টির চতুর্থাংশ এবং বুধ ও বৃহস্পতির দৃষ্টি যোগ করিবে। তাহা হইতে পাপগ্রহের দৃষ্টির চতুর্থাংশ হীন করিবে। যদি সেই ভাব কীট রাশি হয়, তবে তাহা লগ্ন হইতে হীন করিবে। যদি চতুষ্পদ রাশি হয় তবে বন্ধুভাব হইতে, যদি নররাশি হয় তবে পত্নীভাব হইতে, যদি জলচর রাশি হয় তবে দশম ভাব হইতে অন্তর করিবে, যদি তাহা ছয়রাশির অল্প হয়। তবে তাহাকে অংশ করিয়া তিন দ্বারা ভাগ করিলে যে কলাদি ফল হইবে তাহাও যোগ করিবে। ইহাই সেই ভাবের বল।

## অথ বিশেষঃ

এবং ষড়ল্পেতু রসাধিকেঽর্কাদ্
বিশোধ্য ভাগী কৃত রামলব্ধৈঃ।
ফলৈশ্চ যুক্তং স্ফুটমেব বীর্য্যং
স্যাত্তেন চিন্ত্য মশুভং শুভঞ্চ॥

পূর্ব্বোক্ত অন্তর যদি ছয় রাশি হইতে অধিক হয় তবে দ্বাদশ ১২ রাশি হইতে হীন করিয়া তাহার অংশকে তিন দ্বারা ভাগ করিলে যে কলাদি ফল হয় তাহাই যোগ করিবে ইহাই সেই ভাবের বল।

উদাহরণ—পূর্ব্বোক্ত কর্কট লগ্নের অধিপতি চন্দ্র. তাহার বল অংশাদি ৭.৯:৫৪ ইহাতে শুভগ্রহ চন্দ্র ও বৃহস্পতির দৃষ্টির চতুর্থাংশ ১৩।৪৭ কলাদি যোগ, পাপগ্রহ শনির দৃষ্টির চতুর্থাংশ ৭।৪৮ কলাদি হীন ও বৃহস্পতির দৃষ্টি কলাদি ৪৩।৪৬ যোগ করিলে অংশাদি ৭।৫৯।৩৯ হয়। কর্কট জলচর রাশি

এজন্য দশম ভাব স্ফুট ০।১৬।১৩।৪৯ হইতে তনুভাব ৩।১৯।২৩।৪১ অন্তর করিলে যে ৮২৬.৫০।৮ হয়, ইহা ছয় রাশির অধিক হওয়ায় দ্বাদশ ১২ রাশি হইতে হীন করিলে ৩।৩।৯।৫২ হয় ইহার অংশাদি ৯৩।৯।৫২কে তিন দ্বারা ভাগ করিলে কলাদি ৩১।৩ পাওয়া যায় ইহা পূর্ব্বোক্ত ৭।৫৯।৩৯ সহিত যোগ করিলে অংশাদি ৮।৩০।৪২ হয় ইহাই তনুভাব বল।

এইরূপে সকল গ্রহের ভাববল সাধন পূর্ব্বক নিম্নে সন্নিবেশিত হইল।

## ভাববলানি।

| | | | |
|---|---|---|---|
| তনোর্বলং | ৮।৩০।৪২ | পত্ন্যাবলং | ৪।২৯।৩৮ |
| ধনস্য „ | ১০।৪৩ ৬০ | মৃত্যোঃ „ | ৩।৪৬।১৩ |
| সহজস্য „ | ১১।৫৯।৪ | ধর্ম্মস্য „ | ৬।৩২।৪২ |
| বন্ধোঃ „ | ৭।৩২।৪৭ | কর্ম্মণঃ „ | ৭।২৩,৭ |
| পুত্রস্য „ | ৬।৪৫.৫৩ | আয়স্য „ | ৭।৪৩।৩৩ |
| রিপোঃ „ | ৭।১।১৯ | ব্যয়স্য „ | ১০।৪৭।২৮ |

## অথ নরাদি রাশি কথনং।

নৃযুক্ তুলে চাপধরস্য পূর্ব্বং
কুম্ভঃ কুমারী চ নরাঃ প্রদিষ্টাঃ।
মৃগস্য পূর্ব্বং ধনুষশ্চ শেষং
বৃষাজসিংহাশ্চ চতুষ্পদাখ্যাঃ॥
নক্রস্য শেষঞ্চ তথাচ মীনঃ
কর্কিঃ প্রদিষ্টঃ সলিলে বিহারী।
কীটাখ্য-রাশি রিতি বৃশ্চিকঃ স্যাদ্
হোরাগমজ্ঞৈঃ কথিতং হি পূর্ব্বৈঃ॥

মিথুন, তুলা, কুম্ভ, কন্যা ও ধনুর পূর্ব্বার্দ্ধ দ্বিপদ অর্থাৎ নর রাশি। ধনুর শেষার্দ্ধ মকরের পূর্ব্বার্দ্ধ, মেষ, বৃষ ও সিংহ চতুষ্পদ রাশি। মকরের শেষার্দ্ধ, কর্কট ও মীন জলচর রাশি এবং বৃশ্চিক কীট রাশি বলিয়া কথিত হয়।

ইতি বলসাধনাধ্যায়ঃ।

